সবিস্তারে পরমাত্ম-তত্ত্বজ্ঞান উপদেশ করিয়া যাহা কিছু বলিয়াছেন, তাহার দ্বারা রাধিকার বিরহ-ব্যথা উপশান্ত হওয়া দূরে থাক্, উহা মহাবেগে বর্দ্ধিত হইয়াছিল।

শ্রীচৈতন্য চরিতামৃতে উল্লেখ আছে,—

'পূর্ব্বে উদ্ধব দ্বারে, এবে সাক্ষাৎ আমারে,
যোগ জ্ঞান কহিলে উপায়।
তুমি বিদগ্ধ কৃপাময়, জান আমার হৃদয়
আমায় ঐছে কহিতে না যুয়ায়॥
নহে গোপী যোগেশ্বর, তোমার পদ কমল
ধ্যান করি পাইয়ে সন্তোষ।
তোমার বাক্য পরিপাটী, তার মধ্যে কুটিনাটি
শুনি গোপীর বাড়ে আর রোষ॥' ইত্যাদি। ৯১

**গুরোরন্তেবাসী স ভজতি যদূনাং সচিবতাং**
**সখী কালিন্দীয়ং কিল ভবতি কালস্য ভগিনী।**
**ভবেদন্যঃ কো বা নরপতিপুরে মৎপরিচিতো**
**দশামস্যাঃ শংসন্ যদুতিলক! যস্তামনুনয়েৎ॥ ৯২**

গুরোরিতি। যদুতিলক (ইতি সম্বোধনং) স গুরোরন্তেবাসী (বৃহস্পতেঃ শিষ্যঃ উদ্ধবঃ) যদূনাং (যাদবানাং) সচিবতাং (মন্ত্রিত্বং) ভজতি (করোতি)। ইয়ং সখী কালিন্দী (যমুনা) কালস্য (যমস্য) ভগিনী কিল (প্রসিদ্ধৌ) ভবতি। অতঃ অন্যঃ কো বা নরপতি-পুরে (মধুপুরে) মৎপরিচিতঃ (মৎপরিজ্ঞাতঃ) ভবেৎ? (উদ্ধব-যমুনাভ্যাং বিনা তত্র ন কোঽপি মে পরিচিত ইতি ভাবঃ যঃ) অস্যাঃ (রাধায়াঃ)

দশাং ( দিব্যোন্মাদময়ীমিতি শেষঃ ) শংসন্ ( কথয়ন্ ) ত্বাং অনুনয়েৎ ( বিনতিপূর্ব্বকং নিবেদয়েৎ )। ৯২

অনুবাদ। হে যদুকুলভূষণ, আমাদের নিকট যাহাকে প্রেরণ করিয়াছিলে, সেই বৃহস্পতিশিষ্য উদ্ধব এখন মন্ত্রিত্ব পদ প্রাপ্ত হইয়াছে, অতএব সে রাজকার্য্যে ব্যস্ত এবং সখী যমুনাও যমের ভগ্নী অতএব নির্দ্দয়া হওয়াই সম্ভব। ইহারা দুইজন পরিচিত হইলেও কেহই আমাদের দুঃখের কথা জ্ঞাপন করিবে না। এতদ্ভিন্ন মধুপুরে আমাদের অন্য কোন পরিচিত জন নাই যে আমার সখীর ঈদৃশী দিব্যোন্মাদময়ী বিরহ-দশা তোমার নিকট বলিয়া বিনয় সহকারে শ্রীবৃন্দাবন আগমন করিতে নিবেদন করিবে। অতএব এই হংসকে দূতরূপে প্রেরণ ভিন্ন অন্য কোন উপায় দেখিতেছি না। ৯২

বিশীর্ণাঙ্গীমন্তর্ব্রণ-বিলুঠনাদুৎকলিকয়া
পরীতাং ভূয়স্যা সততমপরাগ-ব্যতিকরাম্।
পরিধ্বস্তামোদাং বিরমিতসমস্তালি-কুতুকাং
বিধো! পাদস্পর্শাদপি সুখয় রাধা কুমুদিনীম্ ॥ ৯৩

বিশীর্ণাঙ্গীমিতি। বিধো ( ইতি সম্বোধনং। কুমুদিনী-পক্ষে হে চন্দ্র। শ্রীরাধা-পক্ষে হে শ্রীগোকুলচন্দ্র ) অন্তর্ব্রণবিলুঠনাৎ ( অন্তর্ব্রণস্য অন্তর্গতকীটাদিকৃতক্ষতস্য আবির্ভাবাৎ, পক্ষে বিরহজনিত-হৃদয়ক্ষতহেতুনা ভূমৌ নিপতনাৎ ) বিশীর্ণাঙ্গীং ( পরিম্লানাং, পক্ষে ক্ষীণতনুং, অত্র প্রবাসাখ্য—বিপ্রলম্ভদশ-দশানামন্ত্যতমং তানবং ধ্বনিতম্ ) সততং ভূয়স্যা ( সদা মহত্যা ) উৎকলিকয়া ( তরঙ্গেণ, 'স্যাৎ কল্লোলেঽপ্যুৎকলিকা' ইত্যমরটীকা, পক্ষে উৎকণ্ঠয়া ) পরীতাং ( ব্যাপ্তাং, পক্ষে যুক্তাং )

অপরাগব্যতিকরাং ( অপগতঃ রাগব্যতিকরঃ বর্ণপ্রভাসমূহঃ যস্যাঃ তাং, পক্ষে বিরহহেতুনা বিরাগপূর্ণাং মলিনাং বা ) পরিধ্বস্তামোদাং ( বিগত-সৌরভাং, পক্ষে সুদুঃখিতাং ) বিরমিতসমস্তালি-কুতুকাং (বিরমিতং নিরস্তং সমস্তং সকলং অলীনাং ভ্রমরাণাং কুতুকং লৌল্যং যস্যাং তাং পরিশুষ্কত্বাং, পক্ষে বিরমিতং বিরহ-বৈবশ্যাৎ বিশ্রান্তিং নীতং সমস্তসখীনাং কুতুকং বিনোদঃ যয়া ; তথাহি বাসনাভাষ্যোত্থাপিতাগ্নেয়বচনং,—'রাধা তদ্ভাব-সংলীনা বাসনায়া বিরামিতা, ) পাদস্পর্শাদপি ( কিরণস্পর্শাদপি, 'পাদাঃ রশ্ম্যঙ্ঘ্রি-তুর্য্যাংশাঃ'ইত্যমরঃ, পক্ষে চরণস্পর্শাদপি বিরহদশায়াং দৈন্য-সঞ্চার্য্যুদয়াৎ ) সুখয় (নন্দয় ) ।

বিধো ইতি—বিধুশব্দস্য মুক্তপ্রগ্রহন্যায়েন শ্রীনন্দনন্দন এব বিশ্রান্তিঃ প্রতিপাদিতা, শ্রীজীবগোস্বামিচরণৈর্ভক্তিরসামৃতসিন্ধু-টীকায়াং যথা,—'বিধুঃ শ্রীকৃষ্ণঃ। যদ্যপি 'বিধুঃ শ্রীবৎসলাঞ্ছনঃ' ইতি সামান্যভগবদাবির্ভাব-পর্য্যায়স্তথাপি বিধুনোতি খণ্ডয়তি সর্ব্বদুঃখং অতিক্রাম্যতি সর্ব্বঞ্চেতি', অস্মিন্ শ্লোকে শব্দার্থয়োঃ শ্লেষঃ স্পষ্টঃ। তথা চালঙ্কারকৌস্তুভে, 'অনেকার্থ-প্রতিপাদকতা যদি একার্থস্য তু শব্দস্য তদা শ্লেষঃ স কথ্যতে।' কুমুদিনী-রাধয়োস্তাদাত্ম্যপ্রতীতেঃ রূপকালঙ্কারশ্চ তয়োর্মিশ্রণাৎ সংকরঃ। ৯৩

অনুবাদ। হে গোকুলচন্দ্র, অন্তর্গূঢ় বিরহ সন্তাপে শ্রীরাধা ভূমিতে বিলুণ্ঠিত হইতেছেন। তাঁহার শরীর অত্যন্ত ক্ষীণ হইয়াছে ও মহতী উৎকণ্ঠা দৃষ্ট হইতেছে। বিগাঢ় বিরহ-নিবন্ধন তিনি সকল বস্তুতেই বিরাগ ভজনা করিতেছেন অথবা অঙ্গ মলিন হইয়াছে, তাঁহার আর পূর্ব্বের মত অঙ্গের কনককান্তি দেখা যায় না। তাঁহার সকল আনন্দ বিলুপ্ত হইয়াছে, সখীগণের সহিত হাস্য কৌতুকও নিরস্ত হইয়াছে ; এরূপ অবস্থায় তুমি চরণ স্পর্শ দ্বারাও রাধা-কুমুদিনীকে সুখী কর।

কুমুদিনী পক্ষে :—হে চন্দ্র, যে কুমুদিনীর অভ্যন্তর কীটাদি দ্বারা ক্ষত-হেতু সাতিশয় পরিম্লান হইয়াছে, যাহা তরঙ্গাভিঘাতে আন্দোলিত হইতেছে, যাহার বর্ণ-প্রভাসমূহ ও সুগন্ধ অপগত হইয়াছে এবং শুষ্কতা হেতু ভ্রমর সকলের যাহাতে কৌতূহল পরিদৃষ্ট হয় না, সেই কুমুদিনীকে কিরণ দ্বারা স্পর্শ করিয়া সুখী কর। ৯৩

**বিপত্তিভ্যঃ প্রাণান্ কথমপি ভবৎসঙ্গমসুখ-**
**স্পৃহাধীনা শৌরে। মম সহচরী রক্ষিতবতী।**
**অতিক্রান্তে সম্প্রত্যবধিদিবসে জীবনবিধৌ**
**হতাশা নিঃশঙ্কং বিতরতি দৃশৌ চূতমুকুলে ॥ ৯৪**

বিপত্তিভ্য ইতি। শৌরে (হে শূরকুলোদ্ভূত, এতেন ক্ষত্রিয়োচিতং কৌটিল্যং ক্রূরত্বঞ্চ ধ্বনিতম্) মম সহচরী ভবৎসঙ্গমসুখস্পৃহাধীনা (ভবতঃ সঙ্গমে ভাবিমিলনে যৎ সুখং তস্মিন্ যা স্পৃহা লালসা তস্যা অধীনা বশীভূতা সতী) বিপত্তিভ্যঃ (বিরহদুঃখেভ্যঃ) কথমপি প্রাণান্ রক্ষিতবতী (প্রাণানুৎক্রান্তপ্রায়ান্, সাশাপাশৈর্বদ্ধা কেনোপায়েন ধৃতবতীত্যর্থঃ)। সম্প্রতি অবধিদিবসে (তব নির্ণীতে ব্রজাগমনদিনে) অতিক্রান্তে (গতে সতি) জীবনবিধৌ (প্রাণরক্ষণে) হতাশা (নীরাশা সতী) নিঃশঙ্কং যথা স্যাত্তথা চূতমুকুলে (আম্রকলিকায়াং) দৃশৌ (নয়নে) বিতরতি (কিরতি)।

চূতমুকুলোদ্গমো হি বসন্তকালং সূচয়তি। এতাবন্তং কালং প্রিয়তমস্যাগমনাশয়া তয়া প্রাণাঃ ক্লেশেন ধৃতাঃ, অধুনা তু সা নিরাশা সতী প্রিয়-স্মৃত্যুদ্দীপকত্বাৎ চূতমুকুলং পশ্যতি, তেন তূর্ণমেব গভীরবিরহদুঃখেন সা প্রাণাংস্ত্যক্তুং সমর্থা ভবিষ্যতীত্যাশয়ঃ। তথা হি শ্রীমদুদ্ধবসন্দেশে ;—

**'আশাপাশৈঃ সখি! নবনবৈঃ কুর্ব্বতী প্রাণবন্ধং**
**জাত্যা ভীরুঃ কতি পুনরহং বাসরাণি ক্ষয়িষ্যে।**

এতে বৃন্দাবনবিটপিনঃ স্মারয়ন্তো বিলাসা-
ন্নুৎফুল্লাস্তান্ মম কিল বলাম্মর্ম নির্ম্মূলয়ন্তি'

অত্র কুসুমিতবৃন্দাবনদর্শনেন উদ্দীপিতকৃষ্ণস্মৃতিঃ বিলপতি। ২৪

অনুবাদ। হে শূরকুলোদ্ভূত-কুটিলশিরোমণে, আমার সহচরী তোমার সহিত ভাবিমিলন বিষয়ে লালসান্বিত হইয়াই কোনও প্রকারে এই ভয়াবহ বিরহদুঃখসমূহ হইতে বহির্গত-প্রায় প্রাণ রক্ষা করিয়াছেন। কিন্তু তুমি যে দিবস ব্রজে আগমন করিবে বলিয়া প্রতিজ্ঞা করিয়াছিলে, তাহা অতীত হওয়ায় আমার সখী জীবন ধারণ বিষয়ে হতাশা হইয়া নির্ভয়ে এখন আম্র-মুকুলের দিকে দৃষ্টি নিক্ষেপ করিতেছেন।

তাৎপর্য্য এই যে, পূর্ব্বে তোমার আগমন আশায় কোন রূপে তিনি প্রাণ ধারণ করিয়া আসিতেছিলেন কিন্তু সে বিষয় এখন নিরাশা হইয়া যাহাতে শীঘ্রই প্রাণ-ত্যাগ হয়, সেই জন্য বসন্তকালে উদ্গত আম্রমুকুল দর্শন করিতেছেন। উহা তোমার স্মৃতি সাতিশয়রূপে উদ্দীপিত করিয়া তাঁহার প্রাণ-ত্যাগের সহায় হইবে। প্রাণধারণের ইচ্ছা নাই বলিয়াই তিনি নির্ভয়ে মুকুল দেখিতেছেন, যেন তাঁহার অভিপ্রায় এই যে, আর শ্রীকৃষ্ণ-স্মৃতি জাগাইয়া তাঁহাকে দুঃখ দানে উহা সমর্থ হইবেনা কারণ শীঘ্রই মৃতিদশা আগমন করিবে। পূর্ব্বে কিন্তু তোমার স্মৃতি-উদ্দীপক বস্তু দর্শন করিলে তিনি নয়ন নিমীলন করিতেন অতএব এখনও যদি তাঁহাকে দেখিতে সাধ থাকে, শীঘ্র ব্রজে আগমন কর। ২৪

প্র[illegible]ক্ষিতিতিলকপুংপরিণতে-
নি[illegible] পরিজনৈঃ।

**অমুঞ্চন্তী সঙ্গং কুবলয়দৃশঃ কেবলমসৌ**
**বলাদদ্য প্রাণানবতি ভবদাশা-সহচরী ॥ ৯৫**

প্রতীকারেতি। কেবলং অসৌ ভবদাশা-সহচরী ( ভবদাগমনাশৈব সহচরী সখী ) ব্যক্তস্মরকদনভাজঃ ( ব্যক্তঃ সর্ব্বগোচরীভূতঃ স্মরঃ প্রেম-বিশেষঃ তেন যৎ কদনং পীড়নং তদযুক্তায়াঃ ) উদ্যৎপরিণতেঃ ( উদ্যন্তী উদয়ং গচ্ছন্তী পরিণতিরন্তিমাবস্থা যস্যাস্তাদৃশ্যাঃ অতএব ) প্রতীকারা-রম্ভশ্লথমতিভিঃ ( ইয়ং রাধা ন জীবিষ্যতীতি নিশ্চয়েন তৎকদনস্য প্রতীকারারম্ভে প্রতিবিধানকার্য্যে শিথিলপ্রযত্নৈঃ সদ্ভিঃ ) পরিজনৈঃ ( অন্য-বিধৈঃ ) বিমুক্তায়াঃ ( ভূমিশয্যায়াং শয়ানায়া ইত্যর্থঃ আশৈব অসাধ্যেঽপি রোগে স্বসামর্থ্যেন চিকিৎসিতুং প্রবৃত্তেত্যাহ )—কুবলয়দৃশঃ (নলিননয়নায়া রাধায়াঃ ) সঙ্গং অমুঞ্চন্তী ( অত্যজন্তী ) অদ্য বলাৎ ( বলমাশ্রিত্য ) প্রাণান্ অবতি ( রক্ষতি )।

অস্মিন্ শ্লোকে পাঠান্তরং 'উদংপরিণতেঃ' ইতি দৃশ্যতে। শ্রীমদুজ্জ্বল-নীলমণৌ হৃষ্ট্যন্তপাঠো দৃশ্যতে। স এব শ্রীজীবগোস্বামিচরণৈঃ বিশ্বনাথচক্র-বর্ত্তিপাদৈরপি গৃহীতঃ। তেষাং টীকানুসরণেনৈব শ্লোকমিদং ব্যাখ্যাতং। ব্যভিচারিভাবপ্রকরণে 'আধিনা' গ্লানেরুদাহরণমিদং। গ্লানির্হি নির্ব্বলতা, উক্তঞ্চ শ্রীজীবগোস্বামিপাদৈঃ,—'তদেবং ললিতা স্বালীর্নিন্দিত্বা তামাশামেব স্তুবতী তস্যাস্তবাশায়াঃ পালনং ন ভবতা ত্যাজ্যমিতি ব্যঞ্জয়তি। অত্র চ বলাদদ্যাঽবতীতি বলস্ত তস্যাঃ শ্বঃ স্থাতা ন বেতি বিতর্ক্য তৎপর্য্যন্তমপি বিলম্বং মা কার্ষীরিতি ভাবঃ।' আনন্দচন্দ্রিকা টীকা চ,—'তেন যৎপ্রেয়সী সা আশাসহচর্য্যৈব জীবয়ন্তী সম্প্রতি বর্ত্ততে। সা চাবধিদিবসাৎ পরদিনে ন স্থাস্যতীতি ভবতা ন জ্ঞায়ত এব ইতি এতন্মধ্যে শীঘ্রমাগন্তব্যমিতি ধ্বনিঃ'। ৯৫

অনুবাদ। নলিননয়না রাধার সাতিশয় পীড়া নিবন্ধন দশমী দশা আসন্না অতএব এই রাধা আর জীবিতা রহিবেন না—এই রূপ নিশ্চয় করিয়া সেই পীড়ার প্রতিকার বিষয়ে তদীয় পরিজন আমরা সকল প্রয়াস পরিত্যাগ করিয়াছি। তিনি ভূমি-শয্যায় শয়ানা আছেন কিন্তু হে কৃষ্ণ এখনও তোমার আশা-রূপ সহচরী রাধার সঙ্গ কোন প্রকারেই ত্যাগ করিতেছে না। উহা তাহার নির্গতপ্রায় প্রাণসমূহ বলপূর্ব্বক রক্ষা করিতেছে। অতএব রাধিকা আগামী কল্য জীবিত থাকিবে কিনা, এই রূপ বিতর্ক করিয়া সেই পর্য্যন্ত কালও বিলম্ব করিওনা। শীঘ্র বৃন্দাবনে আগমন কর।—ইহাই শ্রীললিতার বাক্যনিহিত নিগূঢ় রহস্য। ৯৫

অয়ে রাসক্রীড়ারসিক ! মম সখ্যাং নবনবা
পুরা বদ্ধা যেন প্রণয়লহরী হন্ত গহনা।
স চেন্মুক্তাপেক্ষস্ত্বমসি ধিগিমাং তূলশকলং
যদেতস্যা নাসা-নিহিতমিদমদ্যাপি চলতি ॥ ৯৬

অয়ে ইতি। অয়ে রাসক্রীড়ারসিক (হে রাসলীলারসজ্ঞ) হন্ত (খেদে) যেন (ত্বয়া) পুরা (পূর্ব্বং) মম সখ্যাং (রাধায়াং) নবনবা (নিত্যনূতনা অনুরাগময়ীত্যর্থঃ) গহনা (দুর্গমা গভীরা বা) প্রণয়লহরী (প্রেমতরঙ্গঃ) বদ্ধা, স ত্বং চেৎ (যদি) মুক্তাপেক্ষঃ অসি (ইমাং নাপেক্ষসে, এতেনৌদাসীন্যং ধ্বনিতম্) তদা ইমাং (মৎসখীং) ধিক্ (যদিয়ং তু ত্বমপেক্ষত এবেতি ভাবঃ) যৎ (যতঃ) এতস্যাঃ (মৎসখ্যাঃ) নাসানিহিতং (নাসায়াং ন্যস্তং, অধুনাস্যাঃ প্রাণাঃ সন্তি ন বেতি সন্দেহে) ইদং তূলা-শকলং (তূলাখণ্ডং) অদ্যাপি চলতি (স্পন্দতে, অধুনাপি জীবিতা সেত্যর্থঃ)।

শ্রীমদুজ্জ্বলনীলমণৌ সুদূরপ্রবাসাখ্য-বিপ্রলম্ভপ্রকরণে দশম্যা মৃতিদশায়া উদাহরণমিদং। তদাহ রসিকচক্রবর্ত্তী শ্রীমদ্বিশ্বনাথচক্রবর্ত্তিপাদাঃ, 'রাসেতি

রাসক্রীড়ায়াং রসং ত্বমেব বেৎসি, যতো রাধেয়ং ত্বয়া দূরস্থা পাত্রীকৃতেতি ব্যাজস্তুতিধ্বনিতা। যতো রাসক্রীড়ায়াং মূলকারণং শ্রীরাধৈবেতি হেষ-লকারম্ভাসুধ্বনিতঃ।' তথাহি শ্রীললিতমাধবে,—

"ত্বমস্মাকং যস্মিন্ পশুপরমণীনাং রচিতবান্
সদা ভূয়োভূয়ঃ প্রণয়-গহনাং তুষ্টিলহরীম্।" ৯৬

অনুবাদ। অয়ে রাসলীলারসিক, তুমিই রাসরসের সম্যক্ বোদ্ধা কারণ যে লীলার শ্রীরাধাই মূল কারণ, তাহাকে তুমি অশেষ দুঃখ প্রদানপূর্ব্বক দূরে রাখিয়াছ। এই জন্য বুঝিতেছি, তুমিই রসিক বটে! (স্তুতির ছলে শ্রীকৃষ্ণের রসজ্ঞানের অভাবরূপ নিন্দাই এখানে অভিপ্রেত)। যে তুমি পূর্ব্বে ব্রজবাসকালে আমার সখীকে নিত্য নব নব অনুরাগপূর্ণ গভীর প্রেমপ্রবাহে অভিষিক্ত করিয়াছিলে, সেই তুমিই যদি আজ প্রেমে উদাসীন হও, তবে এই রাধিকারই জীবনে ধিক, কারণ ইনি এখনও তোমার অপেক্ষা করেন। তাহার লক্ষণ এই যে, এখনও উহার প্রাণবায়ু বহিতেছে কিনা এজন্য নাসিকারন্ধ্রে তুলাখণ্ড প্রদান করিয়া তাহার পরীক্ষা করা হইতেছে।

তাৎপর্য্য এই যে—যখন তোমার এতাদৃশ ঔদাসীন্য সত্বেও তাহার জীবনের কিছু লক্ষণও দৃষ্ট হইতেছে, ইহাতে তাহার ভাগ্যকেই নিন্দা করি। এখনও তাহার দেহ হইতে প্রাণ বহির্গত হইল না কেন? এখানে শ্রীরাধিকার ভাগ্য ধিক্কারছলে তদীয় একনিষ্ঠ প্রগাঢ় প্রবল প্রেমই সূচিত হইতেছে। সেই জন্য শ্রী-উজ্জলে প্রেমের লক্ষণ এইরূপ দেখা যায়,—

সর্ব্বথা ধ্বংসরহিতং সত্যপি ধ্বংসকারণে।
যদ্ভাববন্ধনং যূনোঃ স প্রেমা পরিকীর্ত্তিতঃ' ॥

অর্থাৎ প্রেমধ্বংশের বা ভঙ্গের নানাবিধ কারণ থাকিলেও যাহা অক্ষুণ্ণ থাকে, এইরূপ নায়ক নায়িকার ভাববন্ধকেই প্রেম কহে। সেই প্রেমের সর্ব্বোপরি কক্ষা অর্থাৎ মাদনাখ্য মহাভাবই শ্রীরাধিকার স্বরূপ,—

'মহাভাবস্বরূপেয়ং গুণৈরতিবরীয়সী'।

এই শ্লোকে ব্যাজস্তুতি অর্থাৎ প্রশংসার ছলে নিন্দা বা নিন্দার ছলে স্তুতিরূপ ব্যাজস্তুতি অলঙ্কার ও হেত্বলঙ্কার দৃষ্ট হয়। এই শ্লোকে শ্রীরাধার দশমী দশাই অভিব্যক্ত হইয়াছে। ৯৬

মুকুন্দ! ভ্রান্তাক্ষী কিমপি যদসঙ্কল্পিত-শতং
বিধত্তে তদ্বক্তুং জগতি মনুজঃ কঃ প্রভবতি।
কদাচিৎ কল্যাণী বিলপতি যদুৎকণ্ঠিতমতি-
স্তদাখ্যামি স্বামিন্! গময় মকরোত্তংস-সবিধম্॥ ৯৭

দশমী-দশাবর্ণনান্তরমিদানীং সচেতনায়াঃ শ্রীরাধায়াঃ বিলাপমনুবদন্নাহ মুকুন্দেতি। স্বামিন্ মুকুন্দ (ইতি সম্বোধনং) ভ্রান্তাক্ষী (ঘূর্ণিতনয়না দিব্যোন্মাদাদিতি শেষঃ) (ইয়ং মম সখী) যৎ কিমপি (অনির্ব্বচনীয়ং) অসঙ্কল্পিতশতং (মনসাপি যৎ কদাপি ন কল্পিতং চিন্তিতং তৎশতং) বিধত্তে (করোতি), জগতি কঃ মনুজঃ (মনুষ্যঃ) তদ্বক্তুং (তৎ কথয়িতুং) প্রভবতি (সমর্থো ভবতি, ন কোঽপীত্যর্থঃ ইয়ং) কল্যাণী (নিখিল-মঙ্গলাধারভূতা, যা পরমামঙ্গলদশায়ামপি স্বভাগ্যমেব ধিক্করোতি কিন্তু তব কল্যাণমেবাশংসতে) কদাচিৎ উৎকণ্ঠিতমতিঃ (ব্যগ্রা সতী, অত্র উদ্বেগ-দশা ধ্বনিতা। 'উদ্বেগো মনসঃ কম্পঃ' ইত্যাদি) যৎ বিলপতি তৎ আখ্যামি (কথয়ামি), মকরোত্তংসসবিধং (মকরাকৃতে উত্তংসে কর্ণভূষণে যয়োস্তয়োঃ কর্ণয়োরিত্যর্থঃ সবিধং সমীপং) গময় (প্রাপয় শৃণ্বিত্যর্থঃ)। অত্র গদবীমিতি পাঠান্তরং দৃশ্যতে, তদপি সমাদার্য্যম্।

অস্মিন্ শ্লোকে দিব্যোন্মাদবত্যাঃ শ্রীরাধায়ারন্তর্দ্দশায়ামর্দ্ধবাহ্যদশায়াঞ্চ অদৃষ্টাশ্রুতচরানুভাবাঃ দৃশ্যন্তে, তে হি অনির্ব্বচনীয়াঃ। বাহ্যদশায়াং যৎকিমপি সা বিলপতি তস্ত দিগ্দর্শনমাত্রং করোমীতি ভাবঃ। 'বিলাপঃ দুঃখজং বচঃ' ইতি শ্রীমদুজ্জ্বলে। ৯৭

অনুবাদ। হে মথুরার অধিপতি প্রভো মুকুন্দ, আমার সখী ঘূর্ণমানা হইয়া মানস সংকল্পেরও আগোচর যাহা কিছু করেন, তাহা জগতে কোন মানুষই বলিতে সমর্থ নহে অর্থাৎ অলৌকিক দিব্যোন্মাদ চেষ্টা বর্ণন করিতে কেহই সমর্থ নহে। তবে অত্যন্ত উদ্বেগজনিত তাহার বুদ্ধি চঞ্চল হইয়া থাকে ও তখন সে যেরূপ বিলোপ করে তাহা বলিতেছি,—শ্রবণ কর। শ্রীগোবিন্দ কবিরাজ কৃত একটী পদে এই রূপ ভাব দেখা যায়,—

মুরছিত যব রহ নারী
সো দুঃখ কো কহ পারি।
যব তোরি নামই সোই
চেতন পাই যত রোই।
সো কিছু শুনহ কান
হাম কহিয়ে তছু গান।
কহইতে বিদরে পরাণ
গোবিন্দদাস পরমাণ। ৯৭

অভূৎ কোঽপি প্রেমা ময়ি মুররিপোর্যঃ সখি! পুরা
পুরাং স্পর্দ্ধাপেক্ষামপি তদবকাশাদলভত।
তদেদানীং হা! ধিক্ [illegible]
[illegible] । ৯৮

ইদানীং শ্রীরাধাবিলাপং বর্ণয়ত্যভূদিতি। সখি ( ইতি সম্বোধনং ) পুরা ( শ্রীকৃষ্ণস্য ব্রজবাসকালে ) মুররিপোঃ ( শ্রীকৃষ্ণস্য ) ময়ি ( রাধায়াং ) যঃ কোঽপি (অনির্ব্বচনীয়ঃ) প্রেমা অভূৎ তদবলম্বাৎ ( তস্য প্রেম্ণঃ আশ্রয়ণাৎ ) পরাং ( মহতীং ) ধর্ম্মাপেক্ষামপি ( লোকবেদমর্য্যাদারূপামিতি শেষঃ ) অলয়য়ং ( নাগণয়ং, তুচ্ছীকৃতবতী লজ্জাপাতিব্রত্যধর্ম্মত্যাগাদিতি ভাবঃ )। হা ধিক্ ( সাতিশয়খেদে ) তথা ইদানীং ( অধুনা ) স্ফুটম্ ( স্পষ্টং যথা স্যাত্তথা ) তটস্থঃ ( উদাসীনঃ অপেক্ষারহিতঃ ) সমজনি ( জাতঃ স মদ্বিষয়কঃ কৃষ্ণ-প্রেমেতি শেষঃ ) যেন ( হেতুনা ) পুনঃ ইহ ( বৃন্দাবনে ) ক্ষণমপি জীবিতুম্ লজ্জাং ভজে ( প্রাপ্নোমি )।

অস্মিন্ শ্লোকে বিরহোত্থঃ ব্যভিচারিভাবনির্ব্বেদঃ পরিস্ফুটঃ। 'নির্ব্বেদ আত্মধিকারঃ' শ্রীবিদগ্ধমাধবে শ্রীরাধায়াঃ পূর্ব্বরাগদশায়াং শ্রীকৃষ্ণস্যোপেক্ষা-প্রসঙ্গেঽপি ঈদৃশী সমভাবাত্মিকার্ত্তির্দৃশ্যতে, যথা :—

'ধর্ম্মঃ সোঽপি মহান্ ময়া ন গণিতঃ সাধ্বীভিরধ্যাসিতো
ধিগ্ ধৈর্য্যং তদুপেক্ষিতাপি যদহং জীবামি পাপীয়সী। ৯৮

অনুবাদ। হে সখি, কৃষ্ণের ব্রজবাসকালে আমার প্রতি কোন এক অনির্ব্বচনীয় প্রেম উপজাত হইয়াছিল। সেই প্রেম লাভে আমি মহান্ ধর্ম্মেরও অপেক্ষা করি নাই অর্থাৎ ইহলোকে ও শাস্ত্রে লজ্জা-পাতিব্রত্য ধর্ম্ম পালন করিতে যে শাসন রহিয়াছে, তাহা তুচ্ছ জ্ঞানে ত্যাগ করিয়াছি। তখন যেরূপ প্রগাঢ় প্রেম ছিল, এখন কিন্তু স্পষ্টই তাহার বিপরীত—উদাসীন্যই দৃষ্ট হইতেছে। সেইজন্য এই বৃন্দাবনে ক্ষণ-কালও পুনর্ব্বার জীবন ধারণ করিতেও আমার লজ্জা হয় অর্থাৎ আসন্ন মৃতিদশায় কিছুক্ষণ পূর্ব্বে তাঁহার সকল বিষয়ক জ্ঞান তিরোহিত হইয়াছিল, এখন বাহ্যদশায় সেইজন্য আত্মধিকার দৃষ্ট হয়। যেরূপ শ্রীবৃন্দাবনে একদিন

শ্রীকৃষ্ণের পরম আদরের পাত্রী-রূপে বৃত হইয়াছিলেন, এখন তিনিই সেইস্থানে কাঙালিনী হইয়া দুর্ভাগ্যের চরম সীমায় উপনীত। সেইজন্য আর শ্রীকৃষ্ণ উপেক্ষিত জীবন-ধারণে ক্ষণকালও শ্রীরাধার ইচ্ছা নাই। ৯৮

অমী কুঞ্জাঃ পূর্ব্বং মম ন দধিরে কামপি মুদং
দ্রুমালীয়ং চেতঃ সখি ন কতিশো নন্দিতবতী।
ইদানীং পঞ্চৈতে যুগপদুপতাপং বিদধতে
প্রভৌ মুক্তাপেক্ষে ভজতি নহি কো বা বিমুখতাম্ ॥৯৯

অমী ইতি। সখি (ইতি সম্বোধনং) অমী কুঞ্জাঃ পূর্ব্বং (শ্রীকৃষ্ণস্থিতি-কালে) কাং মুদং (হর্ষং) নাপি (নৈব) দধিরে (অপিতু সর্ব্বামেব মুদং জনয়ামাসুঃ)। ইয়ং দ্রুমালী (মৎসম্মুখস্থা তরুরাজিঃ) কতিশঃ (কতিবারান্ ন নন্দিতবতী (অপিতু বহুবারং অনন্দয়ৎ)। ইদানীং (শ্রীকৃষ্ণবিরহাবসরে) পঞ্চ এতে (কুঞ্জাদয়ঃ) যুগপৎ (সমকালং) উপতাপং (বিরহসন্তাপং শ্রীকৃষ্ণস্মৃত্যুদ্দীপকত্বাৎ) বিদধতে (জনয়ন্তি)। প্রভৌ (নাথে শ্রীকৃষ্ণে) মুক্তাপেক্ষে (উদাসীনে) সতি কো বা ন বিমুখতাং (প্রাতিকূল্যং) ভজতি? অপি তু সর্ব্ব এব প্রতিকূলো ভবতীতি ভাবঃ)।

উক্তঞ্চ ভক্তপ্রবরেণোৎকলাধিপতিনা প্রতাপরুদ্রেণ শ্রীচৈতন্যচন্দ্রোদয়-নাটকে,—

'সোঽয়ং নীলগিরীশ্বরঃ সবিভবো যাত্রা চ সা গুণ্ডিচা
তে তে দিগ্বিদিগাগতাঃ সুকৃতিনস্তাস্তা বিদৃক্ষার্ত্তয়ঃ।
আরামাশ্চ ত এব নন্দন-বনশ্রীণাং তিরস্কারিণঃ
সর্ব্বাণ্যেব মহাপ্রভুং বত বিনা শূন্যানি মন্যামহে॥'

তথাহি শ্রীললিতমাধবে সপ্তমাঙ্কে—

'লতাশ্রেণী সেয়ং সহচরি ! চিরং সেবিতচরী
পুরস্তেহমী ভূয়ো ধৃতপরিচয়াঃ কুঞ্জনিচয়াঃ।
অমূন্যা যামুন্যো মুহুরটিতপূর্ব্বাস্তটভুবো
ব্যথামেব ক্রূরাং বিদধতি বিনা গোকুলপতিম্' ॥

মূল-শ্লোকে 'প্রভো' ইতি সম্বোধনং বিরহজন্যদৈন্যোদয়াদিতি জ্ঞেয়ম্। যতঃ শ্রীব্রজসুন্দরীণাম্ বিশুদ্ধমাধুর্য্যাবগাহী প্রেমা শ্রীকৃষ্ণস্য পারমৈশ্বর্য্যং জ্ঞাতমপি নাদ্রিয়তে। উক্তঞ্চ সিদ্ধান্তরত্নে শ্রীবলদেব-বিদ্যাভূষণপাদৈঃ 'মাধুর্য্যনিষ্ঠানামৈশ্বর্য্যজ্ঞানং ত্রিবেণ্যাঃ সরস্বতীপ্রবাহবদ্গৌণতয়াস্তি। বিরহে বিস্ময়ে বিপদি চ তস্যোদয়পর্ব্বণি সারস্বতস্যেব প্রবাহস্য' ইত্যাদি। সঃ কৃষ্ণস্ত্রিজগতাং প্রভুরীশ্বরোঽতএব তস্যৈবাধীনং জগৎ, তস্মিন্নুদাসীনে সতি কথং মামাদ্রিয়ত ইতি ধ্বনিঃ। ৯৯

অনুবাদ। হে সখি এই বৃন্দাবনের কুঞ্জ সমূহ কৃষ্ণের ব্রজবাসকালে আমার নিকট কতই না আনন্দপ্রদ বলিয়া বোধ হইত? এই তরুরাজি কতবারই না আমাকে আমোদ প্রদান করিয়াছে? কিন্তু এখন দেখ, সেই কুঞ্জ ও বৃক্ষ সমূহই সমকালে শ্রীকৃষ্ণের স্মৃতি হৃদয়ে উদ্দীপিত করিয়া বিরহ সন্তাপ দান করিতেছে। প্রভু শ্রীকৃষ্ণ উদাসীন হইলে সেই ঈশ্বরের অধীন জগৎ কেনই বা আমার সম্বন্ধে প্রতিকূল ভাব না ধারণ করিবে? অর্থাৎ তিনি নিরপেক্ষ হইলে সকল বস্তুই বিপরীত আচরণ করিবে। ৯৯

গরীয়ান্ মে প্রেমা ত্বয়ি পরমিতি স্নেহলঘুতা
ন জীবিষ্যামীতি প্রণয়গরিমাখ্যাপনবিধিঃ।
কথং নায়াসীতি স্মরণ-পরিপাটীপ্রকটনং
হরৌ সন্দেশায় প্রিয়সখি ! ন মে বাগবসরঃ ॥ ১০০

গরীয়ানিতি। মে ( মম ) ত্বয়ি ( কৃষ্ণে ) গরীয়ান্ ( মহান্ ) প্রেমা ইতি ( চেৎ সন্দিশামি হংসদ্বারেতি শেষঃ ) স্নেহ-লঘুতা ( প্রেম্ণঃ হীনতা ) পরং ( কেবলং ) ( ভবতীতি ক্রিয়াপদং পাদত্রয়েঽধ্যাহার্য্যং )। ন জীবিষ্যামি ( ত্বয়া বিনা ) ইতি প্রণয়গরিমাখ্যাপনবিধিঃ ( প্রেম্ণঃ গুরুত্বস্য প্রকটনপ্রকারঃ )। কথং ন আয়াসি ইতি স্মরণপরিপাটী-প্রকটনং ( শ্রীকৃষ্ণস্য স্মৃতিজ্ঞাপকঃ ব্যাপারবিশেষঃ )। প্রিয়সখি ( ইতি সম্বোধনং ) হরৌ ( কৃষ্ণে ) সন্দেশায় ( সংবাদপ্রেরণায় ) মে ( মম ) ন বাগবসরঃ ( বাক্যাবকাশোঽস্তীতি ভাবঃ, অনির্ব্বচনীয়ত্বাৎ )।

অত্র প্রেমা মুখেন প্রকাশিতশ্চেৎ লঘুতামেতীতি ভঙ্গ্যা প্রতিপাদিতং যতঃ স হি স্বানুভবগম্যঃ মূকাস্বাদবৎ, ন তু বাচ্য ইতি ধ্বনিঃ। ১০০

অনুবাদ। "তোমাতে আমার মহান্ প্রেম", যদি এই বলিয়া কৃষ্ণকে সংবাদ প্রেরণ করি, তবে গভীর প্রেমের লঘুতাই প্রকাশিত হইবে। যদি বলি "তোমার সঙ্গ বিনা আমি জীবন ধারণে অসমর্থ" তা'হলে বাহ্যিকভাবে প্রেমের গুরুতাই প্রকাশিত হইবে। আর যদি বলিয়া পাঠাই, 'কেন তুমি এখানে এস না?' তাঁহাকে যে আমি স্মরণ করি, তাহাই জ্ঞাপন করা হইবে। হে সখি,, কৃষ্ণকে সংবাদ প্রেরণ করিতে আমার বাক্যের অবসর নাই অর্থাৎ উহা বাক্যের দ্বারা প্রকাশের যোগ্য নহে।

যথা প্রেমসম্পুটে,—

'প্রেমেয়দেবমিদমেব ন চেদমেতৎ
যো বেদ বেদবিদসাবপি নৈব বেদ।' ৪১

অর্থাৎ প্রেমের—পরিমাণ এই, প্রেম এই—প্রকার, ইহাই প্রেমের—স্বরূপ অথবা ইহা প্রেমের—স্বরূপ নহে; এই কথা যিনি বলেন তিনি বেদশাস্ত্রজ্ঞ হইলেও প্রেমের বিষয় কিছুই জানেন না।

'যো বেদয়েদ্বিবিদিষুং সখি ! বেদনং যৎ
যা বেদনা তদখিলং খলু বেদ নৈব ।
প্রেমা হি কোঽপি পর এব'—ইত্যাদি ।

অর্থাৎ যিনি কোন প্রেমতত্ত্ব-জিজ্ঞাসু ব্যক্তিকে প্রেম বুঝাইতে চেষ্টা করেন, তবে তিনি যাহা বুঝাইবেন ও তাঁহার উক্তিতে যাহা অনুভব হইবে তৎসমুদয়ই বিড়ম্বনা মাত্র। কারণ প্রেম এক শ্রেষ্ঠ অনির্ব্বচনীয় বস্তু।

'প্রেমা দ্বয়োঃ রসিকয়োরয়ি দীপ এব
হৃদ্বেশ্ম ভাসয়তি নিশ্চল এব ভাতি ।
দ্বারাদয়ং বদনতস্তু বহিষ্কৃতশ্চেৎ
নির্ব্বাতি শীঘ্রমথবা লঘুতামুপৈতি ॥' ৬৮

অর্থাৎ অয়ি সখি, প্রেমরূপ প্রদীপ রসিক নায়ক ও রসিকা নায়িকার হৃদয়রূপ গৃহকে আলোকিত করিয়া নিশ্চলভাবে প্রকাশ পায় কিন্তু যদ্যপি উক্ত প্রেম মুখ-দ্বারদিয়া বহির্গত হয়, তাহা হইলে উহা নির্ব্বাপিত হয় অথবা লঘুতা প্রাপ্ত হয় অর্থাৎ প্রেম যদি ( আমি তোমাকে ভালবাসি, তোমা বিনা বাঁচি না ) এইরূপ ভাষা দ্বারা প্রকাশিত হয়, তা'হলে উহা তরলিত হয় ও অনেকটা নির্ব্বাপিত হয়। উহার প্রকাশ যতই না হইবে, ততই উহা অন্তরে গভীরতা ও গাঢ়তা লাভ করে। ১০০

**যযৌ কালঃ কল্যাণ্যবকলিতকেলীপরিমলাং**
**বিলাসার্থী যস্মিন্নচলকুহরে লীনবপুষম্ ।**
**স মাং ধৃত্বা ধূর্ত্তঃ কৃতকপটরোষাং সখি ! হঠা-**
**দকার্ষীদাকর্ষন্ রসি শশিলেখা-শতবৃতাম্ ॥ ১০১**

যথাবিতি। কল্যাণি সখি ( ইতি সম্বোধনং ) কালঃ ( স ইতি শেষঃ ) যযৌ ( গতঃ ) যস্মিন্ ( কালে ) বিলাসার্থী ( বিহারাভিলাষী ) ধূর্ত্তঃ (শঠঃ ময়া নিরাকৃতোঽপি ) স ( কৃষ্ণঃ ) অবকলিতকেলিপরিমলাং ( জ্ঞাতং লীলোত্থং সৌরভং যস্যাং তথোক্তাং 'রাধাপরিমলোদ্গারগরিমক্ষিপ্তমানস' ইতি বৎ ) অচলকুহরে ( গোবর্দ্ধনগিরিগহ্বরে ) লীনবপুষং ( গূঢ়তনুং ) কৃতকপটরোষাং ( কৃতঃ মৃষাকোপঃ যয়া তথোক্তাং প্রণয়-কোপবতীং ) শশিলেখাশতবৃতাং ( শশিলেখাশব্দোঽত্র ইন্দুলেখাপরপর্য্যায়ঃ তদাদিশতৈঃ পরিবেষ্টিতাং ) মাং ( রাধাং ) হঠাৎ ( সহসা ) ধৃত্বা আকর্ষন্ উরসি ( বক্ষসি ) অকার্ষীৎ ( অকরোৎ )। তথাহি ললিতমাধবে,—

'ধন্যঃ সোঽয়ং মণিরবিরলধ্বান্তপুঞ্জে নিকুঞ্জে
স্মিত্বা স্মিত্বা ময়ি কুচপটীং কৃষ্টবত্যুন্মদেন।'

'অবকলিত' ইতি শ্রীরাধামাধবয়োর্নিকুঞ্জলীলা ধ্বনিতা, রহোকেলি-জনিতাঙ্গ-গন্ধমিশ্রণাৎ। 'বিমর্দ্দোত্থে পরিমল' ইত্যমরঃ। পারকীয়রসলীলা চ দ্যোতিতা। উক্তঞ্চ তস্যা উৎকর্ষবিশেষঃ শ্রীসনাতন-গোস্বামিচরণৈঃ বৃহদ্ভাগবতামৃতটীকায়াং,—যথা 'বয়ন্ত ( পট্টমহিষীষু ) সেবামাত্রকারিণ্যঃ। তত্রাপি পতিতয়া গৌরবৈঃ, নতু বিশুদ্ধপরমপ্রেমবিশেষেণ। তাঃ কদাচিন্নিশি গৃহকোণে নিভৃতমাগত্য লীনস্তাস্ত বিচিত্রসঙ্কেতশব্দভঙ্গীং নিশম্য শয়নাদুত্থায় শ্বশ্র্বাদিশঙ্কয়া শনৈঃ শনৈঃ দ্বারার্গলমীষন্মোচয়িত্বা গৃহান্নিঃসৃত্যা-ভিমুখে মিলিতমেতমুপলভ্য গাঢ়ালিঙ্গনচুম্বনাদিনা সুখয়ন্তি স্ম।……কদাচিৎ প্রদোষে………কাকুভির্নির্জ্জেষ্টং স্পষ্টং যাচমানাঃ বলাদেনং নিকুঞ্জকুহরে সমাকৃষ্য সমতর্পয়ন্নিত্যেবং বিবিধরীত্যা স্বচ্ছন্দমৌপপত্যেনাভজন্। বয়ন্ত বিধিবদ্ গৃহীতপাণয়ো লোকধর্ম্মাদিপরতয়া গার্হস্থ্য-ধর্ম্মেণৈব ভজাম' ইত্যাদি। ১০১

অনুবাদ। হে কল্যাণি! সখি, সে কাল গত হইয়াছে, যখন আমার দ্বারা নিরাকৃত হইয়াও বিহারাভিলাষী শঠশিরোমণি কৃষ্ণ গিরিগোবর্দ্ধনের গুহার মধ্যে আমি লুকায়িত হইলেও লীলাবিলাস হেতু আমার অঙ্গ হইতে উত্থিত গন্ধ জ্ঞাত হইয়াছিলেন। প্রণয়কোপাবিষ্টা আমি ইন্দুলেখা প্রভৃতি সখীগণ দ্বারা পরিবেষ্টিত থাকিলে, আমাকে সহসা ধরিয়া তিনি স্বীয় বক্ষঃস্থলে আকর্ষণ করিয়াছিলেন।

শ্রীব্রজসুন্দরীগণ শ্রীকৃষ্ণের অঙ্গ গন্ধ দ্বারাই তদীয় অবস্থিতি জানিতে পারেন। শ্রীরাসে উক্ত আছে,—

'কুন্দস্রজঃ কুলপতেরিহ বাতি গন্ধঃ'

শ্রীরাধিকার অঙ্গগন্ধে শ্রীকৃষ্ণও উন্মত্ত হইয়া তাঁহার অনুসন্ধান করেন। শ্রীমুকুন্দাষ্টকে দেখা যায়,—

'পরিমলমিহ লব্ধ্বা হন্ত! গান্ধর্ব্বিকায়াঃ
পুলকিততনুরুচ্চৈরুন্মদস্তৎক্ষণেন ১০১

কদা প্রেমোন্মীলন্মদনমদিরাক্ষী-সমুদয়ং
বলাদাকর্ষন্তং মধুরমুরলী-কাকলিকয়া।
মুহুর্ম্মোচ্চৈর্নীচৈর্মুকুলিতকুলস্ত্রী-ব্রতমহং
বিলোকিষ্যে লীলামদমিলদপাঙ্গী মুরভিদম্॥ ১০২

কদেতি। মধুরমুরলীকাকলিকয়া (মধুরা মনোহারিণী যা মুরল্যাঃ বেণোঃ কাকলিকা মধুরাস্ফুটসূক্ষ্মরবঃ তয়া 'কাকলী তু কলে সূক্ষ্মে' ইত্যমরঃ) প্রেমোন্মীলন্মদনমদিরাক্ষী-সমুদয়ং (প্রেম্ণা উন্মীলন্ বিকশন্ যঃ মদনঃ কন্দর্প আকাঙ্ক্ষাদাম ইতি ভাবঃ তেন মদিরে মত্ত-খঞ্জনাবিব অক্ষিণী নেত্রে যাসাং তাঃ তাসাং সমূহং) বলাৎ (স্বয়ম্)

আকর্ষন্তং (স্বসমীপমানয়ন্তং) মুহুর্ভ্রাম্যচ্চিল্লীচুলুকিত-কুলস্ত্রীব্রতং ( মুহুঃ পুনঃ পুনঃ ভ্রাম্যন্তী নৃত্যন্তী যা চিল্লী ভ্রূলতা তয়া চুলুকিতং গণ্ডূষীকৃতং ভ্রংসিতমিত্যর্থঃ সতীনাং ব্রতং যেন তং ) মুরভিদং ( শ্রীকৃষ্ণং ) লীলামদ-মিলদপাঙ্গী ( লীলয়া যো মদঃ হর্ষঃ তেন মিলন্ সংগচ্ছন্ অপাঙ্গো নয়নাঞ্চলো যস্যাস্তথাভূতা লীলানন্দপরিপ্লুত-দৃগন্ত-তরঙ্গা সতী ) অহং কদা বিলোকিষ্যে ( দ্রক্ষ্যামি )। তথাহি শ্রীবিদগ্ধমাধবে,—

'সাধ্বীগর্ব্বভরাম্বুরাশিচুলুকারম্ভে তু কুম্ভোদ্ভবঃ'

অপাঙ্গাবলোকনেন তস্যাঃ প্রেমোদ্গারিণী দৃষ্টির্ব্যঙ্গ্যা। পরমরসিকত্বঞ্চ ধ্বনিতং, অভিপ্রেতঞ্চ পরমরসিক-প্রবরেণ বলদেববিদ্যাভূষণপাদেন ;— 'ভক্তির্হি অপাঙ্গবীক্ষণং জ্ঞানন্তু নির্নিমেষবীক্ষণং।' মহাবিরহে শ্রীরাধায়াঃ প্রগাঢ়লালসাময়ী বিজ্ঞাপ্তিরিয়ম্। ১০২

অনুবাদ। হে সখি, কবে কৃষ্ণ প্রেমমদিরামত্ত-খঞ্জননয়না রমণীগণকে মধুর ও অস্ফুট বেণুরব দ্বারা বলপূর্ব্বক আকর্ষণ করিবেন? যাহার নর্ত্তনশীল ভ্রূলতা দর্শনে সতীস্ত্রীগণের পাতিব্রত্য ধর্ম্ম বিলুপ্ত হইয়া থাকে, সেই কৃষ্ণকে কবে লীলাবিশেষ দ্বারা আনন্দাভিষিক্ত নয়নাঞ্চলে দর্শন করিব? শ্রীউদ্ধবদাসকৃত হোরিলীলার পদে দৃষ্ট হয়।

নিরখত বয়ন নয়ন পিচকারি
প্রেম গুলাল মনহি মন লাগ।
দুহুঁ অঙ্গ পরিমল চুয়া চন্দন ফাগু
রঙ্গ তহিঁ নব অনুরাগ।

তাৎপর্য্য এই যে, কোন লীলাবিশেষে চিত্ত লীন হইলে বাণী স্ফুরিত হয় না। তখন নীরব নয়ন-ভঙ্গীদ্বারা দৃষ্টিপাত ভিন্ন আর কিছুই সম্ভব হয় না।

ইহা রসিক ভাবুকগণের স্বানুভবগম্য। অক্ষিপ্রান্তভাগেই তখন হৃদয়নিহিত ভাব উদ্গীর্ণ হইতে থাকে। পূর্ব্বরাগ প্রসঙ্গে উক্ত আছে,—

'আধ আধ আধ দিঠি অঞ্চলে
যব ধরি পেখলু কান' ইত্যাদি। ১০২

রণদ্‌ভৃঙ্গশ্রেণী-সুহৃদি শরদারম্ভমধুরে
বনান্তে চান্দ্রীভিঃ কিরণলহরীভির্ধবলিতে।
কদা প্রেমোদ্দণ্ডস্মরকলহ-বৈতণ্ডিকমহং
করিষ্যে গোবিন্দং নিবিড়ভুজবন্ধপ্রণয়িনম্ ॥ ১০৩

রণদিতি। কদা রণদ্‌ভৃঙ্গশ্রেণীসুহৃদি (রণন্তীনাং গুঞ্জন্তীনাং ভ্রমর-পংক্তীনাং বান্ধবে। শরদি বনানি জলজ-পারিজাতপূর্ণানি ভবন্তি অতএব ভ্রমরাণাং সুখবিধায়কত্বাৎ সুহৃচ্ছব্দেনাভিহিতানি, উক্তঞ্চ শরদ্বর্ণনে মহাকবি-কালিদাসেন,—'মত্তদ্বিরেফ-পরিপীতমধুপ্রসেকশ্চিত্তং বিদারয়তি কস্য ন কোবিদার' ইতি) শরদারম্ভমধুরে (শরদঃ আরম্ভেণ প্রবৃত্ত্যা মনোহরে) চান্দ্রীভিঃ (চন্দ্রসম্বন্ধিনীভিঃ) কিরণলহরীভিঃ (জ্যোৎস্নাপ্রবাহৈঃ) ধবলিতে (শুভ্রীকৃতে) বনান্তে (কাননপ্রান্তে) প্রেমোদ্দণ্ডস্মরকলহবৈতণ্ডিকং (প্রেম্ণা প্রণয়েন উদ্দণ্ডঃ প্রচণ্ডঃ স্মরঃ কামঃ তেন যঃ কলহঃ তস্মিন্ কপটতর্ককারিণম্) গোবিন্দং অহং নিবিড়ভুজবন্ধপ্রণয়িনং (নিবিড়ঃ প্রগাঢ়ঃ যঃ ভুজাভ্যাং বাহুভ্যাং বন্ধঃ বন্ধনং পরিরম্ভ ইত্যর্থঃ, তস্মিন্ প্রণয়িনং অনুরাগিণং) করিষ্যে (কদা স মাং বাহুবন্ধনেন পরিরম্ভয়িষ্যতি ইতি ভাবঃ)।

অত্র নিভৃতনিকুঞ্জভবনে উদ্দামপ্রণয়কেলিকলিতকলহাম্বাদে স্বয়ং-গ্রহাশ্লেষে চ তস্যা অভিলাষো ব্যঞ্জিতঃ। তথাহি শ্রীকৃষ্ণকর্ণামৃতে,—'ব্রজ-

যুবতিরতিকলহ-বিজয়িনিজ-লীলা' ইতি 'কান্তাকুচ-গ্রহণবিগ্রহলব্ধলক্ষ্মী' ইতিবচ্চ। ১০৩

অনুবাদ। শরৎকালের আগম হেতু মধুর ও গুঞ্জনকারী ভ্রমর গণের সুখ বিধান হেতু সুহৃৎস্থানীয় চন্দ্র-কিরণ ধারায় শুভ্র বন-প্রান্তে কবে প্রণয়গর্ভ প্রচণ্ড কামকলহে বিবাদকারিগণের চূড়ামণি গোবিন্দ বাহু দ্বারা আমাকে বন্ধন করিতে অর্থাৎ দুই বাহু বেষ্টন পূর্ব্বক আলিঙ্গন করিতে সাতিশয় অনুরাগ প্রকাশপূর্ব্বক উদ্যত হইবেন? ১০৩

মনো মে হা কষ্টং জ্বলতি কিমহং হন্ত। করবৈ
ন পারং নাবারং সুমুখি। কলয়াম্যস্য জলধেঃ।
ইয়ং বন্দে মূর্দ্ধ্না সপদি তমুপায়ং কথয় মে
পরামৃশ্যে যস্মাদ্ধৃতি-কণিকয়াপি ক্ষণিকয়া॥ ১০৪

মন ইতি। সুমুখি (ইতি সম্বোধনং) হা কষ্টং (ইতি মহাখেদে) মে (মম) মনঃ জ্বলতি, (বিরহানলেনেতি শেষঃ) অহং কিং করবৈ (করোমি)। অস্য জলধেঃ (মহাসন্তাপাত্মকস্য বিরহার্ণবস্যেতি শেষঃ) পারং ন অবারং (অপরপারং সীমানমিতি ভাবঃ) ন কলয়ামি (পশ্যামি)। ইয়ং (অহং বিরহসাগরমগ্নপ্রায়া) মূর্দ্ধ্না (শিরসা) বন্দে (প্রণমামি ত্বাম্) সপদি (শীঘ্রং) তং উপায়ং মে (মহ্যম্) কথয়, যস্মাৎ (উপায়াৎ) ক্ষণিকয়া ধৃতিকণিকয়াপি (ধৈর্য্যলবেনাপি কর্ত্র্যা) পরামৃশ্যে (অহং স্পৃষ্টা ভবামীত্যর্থঃ) ধৃতের্লক্ষণং,—

'ধৃতিঃ স্যাৎ পূর্ণতাজ্ঞান-দুঃখাভাবোত্তমাপ্তিভিঃ।
অপ্রাপ্তাতীতনষ্টার্থানভিসংশোচনাদিকৃৎ' ইত্যাদি।

শ্রীমদুজ্জ্বলনীলমণৌ প্রবাসবিপ্রলম্ভ-প্রকরণে উদ্বেগদশায়া উদাহরণমিদম্। তথাহি শ্রীকৃষ্ণকর্ণামৃতে,—

'কিমিহ কৃণুমঃ কস্য ব্রূমঃ কৃতং কৃতমাশয়া' ইত্যাদি। ১০৪

অনুবাদ। হে সুন্দরী, হায় আমার মন সন্তপ্ত হইতেছে, আমি কি করিব? এই মহাজ্বালা-মালাময় বিরহসাগরের সীমা দেখিতেছি না। বিরহ-হতা আমি তোমার পদে মস্তক নত করিয়া প্রণাম করিতেছি। এই ক্ষণ শীঘ্র সেই উপায় উপদেশ কর, যাহা দ্বারা আমি ক্ষণকালেব জন্যও ধৈর্য্য লাভ করিতে পারি।

মাথুর বিরহে যে দশ দশা উপজাত হয়, এই উদ্বেগ তাহারই অন্যতম। ইহাতে চিত্ত স্থির হইতে সমর্থ হয় না। শ্রীলবিদ্যাপতিকৃত এইরূপ ভাবের একটী পদ দেখা যায়।

'সজনি কো কহ আওব মাধাই।
বিরহ পয়োধি পার কিয়ে পায়ব
মঝু মনে নাহি পতিয়াই।' ১০৪

**প্রয়াতো মাং হিত্বা যদি কঠিন-চূড়ামণিরসৌ**
**প্রযাতু স্বচ্ছন্দং মম সময়ধর্ম্মঃ কিল গতিঃ।**
**ইদং সোঢ়ুং কা বা প্রভবতি যতঃ স্বপ্নকপটা-**
**দিহায়াতো বৃন্দাবনভুবি বলান্মাং রময়তি। ১০৫**

প্রয়াত ইতি। যদি কঠিনচূড়ামণিঃ (নিষ্ঠুরতমঃ) অসৌ মাং হিত্বা (ত্যক্ত্বা) প্রয়াতঃ (গতঃ) স্বচ্ছন্দং (অবাধং যথা স্যাত্তথা) প্রয়াতু (গচ্ছতু) মম সময়ধর্ম্মঃ (আয়াস্যামীত্যাদ্য প্রতিজ্ঞারূপো ধর্ম্মঃ, 'সময়াঃ শপথাচার-কাল-সিদ্ধান্ত-সম্বিদ' ইতি নানার্থবর্গঃ। (লোচনরোচনী টীকা) অথবা সময়ধর্ম্মঃ মৃত্যুঃ, 'স্যাৎ পঞ্চতা কালধর্ম্ম' ইত্যমরঃ (আনন্দচন্দ্রিকা) কিল গতিঃ (উপায় এব)। যতঃ (যস্মাৎ) স্বপ্নকপটাৎ (স্বপ্নমিষাৎ) ইহ

বৃন্দাবনভুবি আয়াতঃ ( আগতঃ সন্ ) বলাৎ মাং রময়তি। কা বা ইদং ( বলাৎরমণং ) ( সোঢ়ুং প্রভবতি ( সমর্থা ভবতি )।

'বলাদিতি।' মানিনীমপি মামপ্রসাদ্যৈব বলাৎকারেণৈব মাং ত্যক্ত্বা নাগরীং রময়িতুং মথুরাং গতঃ ইতি মম মানো ভবিতুমর্হত্যেবেতি মম কো দোষঃ, ন চ মানিনীজনঃ পুরুষ-বলাৎকারং কাপি সোঢ়ুং প্রভবতীতি ভাবঃ।' ( আনন্দচন্দ্রিকা ) শ্রীমদুজ্জ্বলনীলমণৌ গৌণসম্ভোগ-প্রকরণে স্বপ্নে সম্পন্নসম্ভোগস্যোদাহরণমিদম্।১০৫

অনুবাদ। সখি, এই নিষ্ঠুর-শিরোমণি কৃষ্ণ যদি আমাকে পরিত্যাগ করিয়া অন্য নাগরীর সহিত বিহার করিতে মথুরায় গমন করিয়াছেন, স্বচ্ছন্দে তিনি তাহা করুন, মৃত্যুই আমার পক্ষে নিষ্কৃতি লাভের একমাত্র উপায়। তাঁহার মথুরা গমনে আমার মান হওয়া ন্যায়-সঙ্গত, আমার কি দোষ ? কিন্তু এইরূপ বলপূর্ব্বক স্বপ্নচ্ছলে বৃন্দাবনে আসিয়া রমণ কোন্ নারী কোথায় সহ্য করিতে পারে ? তাৎপর্য্য—যদিও ইহা সুদূর প্রবাসের পর সমৃদ্ধিমান সম্ভোগ হওয়াই যুক্তিযুক্ত কিন্তু তথাপি শ্রীরাধা-মাধবের পারতন্ত্র্যের অভাব হেতু সমৃদ্ধিমান সম্ভোগের লক্ষণ অসিদ্ধ হয়। সেইজন্য ইহা সম্পন্ন সম্ভোগ বলিয়াই বুঝিতে হইবে। শ্রীকৃষ্ণের মনোগত ভাব এই,—'আমি মথুরা প্রস্থান করিয়াছি বলিয়া শ্রীরাধার নিকট অপরাধী অতএব জাগ্রত অবস্থায় আমার অপরাধের বিষয় ইনি জ্ঞাত আছেন কিন্তু স্বপ্নাবস্থায় ইনি মাথুর বিরহ বিস্মৃত হন, সেইজন্য আমার ব্রজবাস কালে তিনি যেরূপ অবস্থায় ছিলেন, সেইরূপ মনের অবস্থাতেই আমি তাঁহার সহিত বিহার করিব।' এইরূপ মনে বিবেচনা পূর্ব্বক শ্রীকৃষ্ণ স্বপ্নে আসিয়াছেন। শ্রীপাদ বিশ্বনাথ চক্রবর্ত্তি মহোদয় তদীয় টীকায় এইরূপ মর্ম্মই ব্যক্ত করিয়াছেন। ১০৫

অনৌচিত্যং তস্ত ব্যথয়তি মনো হন্ত মথুরাং
ত্বমাসাদ্য স্বৈরং চপলহৃদয়ং বারয় হরিম্।
সখি ! স্বপ্নারম্ভে পুনরপি যথা বিভ্রমমদা-
দিহায়াতো ধূর্ত্তঃ ক্ষপয়তি ন মে কিঙ্কিণি-গুণম্। ১০৬

অনৌচিত্যমিতি। হন্ত ( খেদে ) তস্য অনৌচিত্যং ( অযোগ্যা-চরণং ) মনঃ ব্যথয়তি ( পীড়য়তি )। সখি ( ইতি সম্বোধনং ) ত্বং মথুরাং আসাদ্য ( গত্বা ) স্বৈরং ( স্বচ্ছন্দং )* চপলহৃদয়ং ( চঞ্চলমতিং এতেন শ্রীকৃষ্ণস্য বহুবল্লভত্বং নবপ্রিয়ত্বঞ্চ ধ্বনিতং ) হরিং বারয় ( নিষেধয় তাদৃশাচরণাদিতি শেষঃ ) যথা ধূর্ত্তঃ (শঠঃ) স্বপ্নারম্ভে বিভ্রমমদাৎ ( বিহার-মত্ততাহেতোঃ ) ইহ ( বৃন্দাবনে ) আয়াতঃ ( সন্ ) মে ( মম ) কিঙ্কিণীগুণং ( ক্ষুদ্রঘণ্টিকাগুণং নীবিবন্ধমিতি ভাবঃ ) ন ক্ষপয়তি ( ন মোচয়তি )। অস্মিন্ শ্লোকে প্রৌঢ়প্রেমোন্মাদবিরহদশায়াং স্বাপ্নসম্ভোগঃ ধ্বনিতঃ।

তথাহি শ্রীবিদগ্ধমাধবে,—

পর্বৈঃ কর্ণোৎপলবলয়িভিস্তাড্যমানোঽপি ধূর্ত্তো
ন শ্যামাত্মা মম তনুপরিষঙ্গরঙ্গং জহাতি'। ১০৬

অনুবাদ। হে সখি, হায় কৃষ্ণের ঈদৃশ অযোগ্য আচরণ আমার মনে বিশেষ বেদনা প্রদান করিতেছে অর্থাৎ সেই লম্পট-চূড়ামণি যদি মথুরায় বিহার করে করুক কিন্তু সেই স্থান হইতে আমার নিকট আগমন করে কেন? সেইজন্ত তুমি মথুরায় গমন করিয়া স্বেচ্ছাচারী চঞ্চলস্বভাব হরিকে এরূপ কার্য্য করিতে নিষেধ কর, যেন স্বপ্নে পুনর্ব্বার সেই শঠ কামজনিত মত্ততাবশে এই বৃন্দাবনে আগমনপূর্ব্বক আমার নীবিবন্ধ উন্মোচন না করে। ১০৬

অয়ি স্বপ্নো দূরে বিরমতু সমক্ষং শৃণু হঠা-
দবিশ্রদ্ধা মাভূরিহ সখি। মনোবিভ্রমধিয়া।
বয়স্যস্তে গোবর্দ্ধন-বিপিনমাসাদ্য কুতুকা-
দকাণ্ডে যদ্ভূয়ঃ স্মরকলহ-পাণ্ডিত্যমতনোৎ ॥ ১০৭

'প্রোষিতভর্ত্তৃকা শ্রীরাধা ললিতাং প্রতি স্বাপ্নসম্ভোগ-বৃত্তান্তমুক্ত্বা প্রাদুর্ভাবোত্থং তদাহ অয়ীতি।' অয়ি সখি ( হে সখি ) স্বপ্নঃ দূরে বিরমতু ( তিষ্ঠতু ) সমক্ষং ( জাগরণদশায়ামেবেত্যর্থঃ ) শৃণু,—'নন্থ ত্বমত্র বৃন্দাবনে শ্রীকৃষ্ণঃ মথুরায়ামতঃ কথং যুবয়োরদ্যতনঃ সঙ্গো মনোবিভ্রমং বিনা সম্ভবেদিতি বদিষ্যন্তীং তাং বিশ্বাসয়ন্ত্যাহ হঠাদিত্যাদি।' মনোবিভ্রমধিয়া (মনসঃ ভ্রান্তিরিয়মিতি বুদ্ধ্যা) হঠাৎ ইহ (মদুক্তৌ ) অবিশ্রদ্ধা (অবিশ্বাসিনী) মা ভূঃ ( ন ভব )। যৎ ( যস্মাৎ ) তে ( তব ) বয়স্যঃ ( সখা কৃষ্ণঃ ) গোবর্দ্ধনবিপিনং আসাদ্য ( প্রাপ্য ) অকাণ্ডে ( অনবসরে ) কুতুকাৎ ( লৌল্যাৎ ) ভূয়ঃ ( পুনঃ পুনঃ ) স্মরকলহপাণ্ডিত্যং ( কামকলিনৈপুণ্যং ) অতনোৎ ( বিস্তারয়ামাস )।

শ্রীমদুজ্জ্বলনীলমণৌ মুখ্যসম্ভোগ-প্রকরণে প্রাদুর্ভাবস্যোদাহরণমিদং। শ্রীজীবগোস্বামিচরণৈরুক্তং—'অয়ং হংসদূতোক্তপ্রাদুর্ভাবো রূঢ়াখ্যভাবাজাতঃ।' উক্তঞ্চ শ্রীমদুজ্জ্বলে রূঢ়ভাবস্যানুভাবঃ,—

'মোহাদ্যভাবেঽপ্যাত্মাদিসর্ব্ব-বিস্মরণং সদা'।

তথাচ আনন্দচন্দ্রিকা টীকা, 'সম্ভোগস্যাস্য সুদূরপ্রবাসানুভবেঽপি কৃষ্ণ-পারতন্ত্র্যাদর্শনাদয়ং সমৃদ্ধিমান্ কিন্তু সম্পন্ন এবেতি গ্রন্থকৃতামাশয়ঃ'। ১০৭

অনুবাদ। অয়ি সখি, স্বপ্নের কথা দূরে থাক্, জাগরণ-দশার কথা শোন। আমার মনের ভ্রম বলিয়া সহসা আমার উক্তিতে অবিশ্বাস করিও না।

অর্থাৎ তুমি মনে করিতে পার, আমি বৃন্দাবনে, কৃষ্ণ মথুরায় অতএব কি প্রকারে আমাদের অদ্য সঙ্গলাভ ঘটিতে পারে? ইহা কেবল আমার মনেরই ভ্রম! কিন্তু তাহা নহে; যে হেতু তোমার সখা কৃষ্ণ গোবর্দ্ধন পর্ব্বতের বন-প্রদেশে আগমন করিয়া অসময়ে কৌতুক-পরবশ হইয়া বারম্বার কামকলহে নৈপুণ্য বিস্তার করিতেছেন। তাৎপর্য্য এই যে—ইহা প্রাদুর্ভাবোত্থ সম্ভোগবিশেষ। প্রিয়তম সুদূর প্রবাস হইতে আবির্ভূত হইলে যে মিলনানন্দ উপজাত হয়, তাহাই পূর্ব্বোক্ত সংজ্ঞা লাভ করে। যদিও এই সম্ভোগটী সুদূর প্রবাসের অন্তর্গত বলিয়া সমৃদ্ধিমান হওয়াই যুক্তিযুক্ত তথাপি এখানে শ্রীরাধা-মাধবের পারতন্ত্র্যের অভাব নিবন্ধন সমৃদ্ধিমান সম্ভোগের লক্ষণটী সিদ্ধ না হওয়ায় পারিশেষ্য প্রামাণ্যে ইহা সম্পন্ন-সম্ভোগই হইতেছে;—ইহাই শ্রীরূপগোস্বামিপাদের অভিপ্রায়। অতএব দন্তবক্রবধের পর শ্রীকৃষ্ণের যখন ব্রজাগমন হইয়াছিল, তখন তাঁহার সহিত শ্রীরাধা প্রভৃতির মিলনও সম্পন্ন সম্ভোগই হইবে কিন্তু সমৃদ্ধিমান নহে;—কাহারও আবার এইরূপ অভিমত। এখানে প্রকরণানুরোধে সম্ভোগটী যে সমৃদ্ধিমান তাহা আশঙ্কা করা যাইতে পারে না। মানুষের স্বপ্নমূর্চ্ছা-বিবশাদি অবস্থায় অতীত ও বর্ত্তমান্ অবস্থাদ্বয় স্ফুরণ হয়। তাহার মধ্যেও প্রায়শঃই অতীত অবস্থার ভান হইয়া থাকে কিন্তু কদাচিৎ বর্ত্তমানের হয়। মোহাদি অভাবেও আপনাকে পর্য্যন্ত বিস্মরণ রূঢ় ভাবেরই অনুভাববিশেষ। শ্রীবৃন্দাবনেশ্বরীর মাথুরবিরহজনিত মহাবৈবশ্যনিবন্ধন সহসা সর্ব্ববিস্মৃতির সময়েই শ্রীকৃষ্ণ প্রাদুর্ভূত হইয়াছিলেন ও শ্রীরাধিকার এইরূপ মনে হইয়াছিল যে, এই আমার কান্ত নিজসখাগণের নিকট গাভীসমূহ অর্পণ করিয়া কোনচ্ছলে একাকী আমার প্রেমাধীন হইয়া বিহার করিতে গোবর্দ্ধনগিরি-বনে আগমন করিয়াছেন। এইরূপে বিরহে অক্রুর আগমনের পূর্ব্ববর্ত্তী গোষ্ঠগমনাদি লীলার তাদাত্ম্য বা ঐক্য স্ফুরণ

হওয়ায় এই সম্ভোগটী অদূর-প্রবাসান্তর্গত বলিয়াই বুঝিতে হইবে। এইরূপ মর্ম্মই আনন্দচন্দ্রিকাটীকায় অভিব্যক্ত হইয়াছে।

শ্রীচৈতন্যচরিতামৃতের মধ্যলীলায় উক্ত আছে—

'রাখিতে তোমার জীবন সেবি আমি নারায়ণ
তার শক্ত্যে আসি নিতি নিতি।
তোমা সনে ক্রীড়া করি নিতি যাই মধুপুরী
তাহা তুমি মান আমা স্ফূর্ত্তি।
মোর ভাগ্যে মো বিষয়ে তোমার যে প্রেম হয়
সেই প্রেম পরম প্রবল।
লুকাইয়া আমা আনে সঙ্গ করায় তোমা সনে
প্রকটেহ আনিবে সত্বর। ১০৭

অমর্ষাদ্ধাবন্তীং গহনকুহরে সূচিতপথাং
তুলাকোটিকাণৈশ্চকিতপদপাতদ্বিগুণিতৈঃ।
দিধীর্ষন্ত্যাং হর্ষোত্তরলনয়নান্তঃ স কুতুকী
ন বংশীমজ্ঞাসীদ্ভুবি কর-সরোজাদ্বিগলিতাম্॥ ১০৮

অমর্ষাদিতি। হর্ষোত্তরলনয়নান্তঃ (হর্ষেণ মৎপ্রাপ্ত্যাশানন্দেন উত্তরলং অতিচঞ্চলং নয়নয়োরন্তং প্রান্তভাগঃ যস্য তথাভূতঃ মদ-তরলিতাপাঙ্গ ইতি ভাবঃ) কুতুকী (বিনোদবান্, 'কৌতুহলং বিনোদঃ স্যাৎ কুতুকঞ্চ কুতূহলম্'-মিতি হলায়ুধঃ) সঃ (হরিঃ) গহনকুহরে (গভীরবনাভ্যন্তরে) অমর্ষাৎ (প্রেমের্ষ্যাজনিতাসহিষ্ণুতায়াঃ) ধাবন্তীং (গচ্ছন্তীং) চকিতপদপাত-দ্বিগুণিতৈঃ (চকিতেন ত্রস্তসঞ্চারেণেতি ভাবঃ পদপাতৈঃ পাদবিক্ষেপৈঃ দ্বিগুণিতৈঃ অত্যন্তবর্দ্ধিতৈঃ) তুলাকোটিকাণৈঃ (নূপুরনিনাদৈঃ, 'পাদাঙ্গদং

তুলাকোটির্মঞ্জীরো নূপুরোঽস্ত্রিয়াং'ইত্যমরঃ ) সূচিতপথাং (জ্ঞাপিতমার্গাং) মাং ( রাধাং ) দিধীর্ষন্ ( ধর্তুমিচ্ছন্ ) করসরোজাৎ ( করকমলাৎ ) ভুবি বীগলিতাং ( পতিতাং ) বংশীং ন অজ্ঞাসীৎ ( ন জ্ঞাতঃ )

যো কৃষ্ণঃ মন্মানপ্রসাদায় হর্ষসম্পাদনায় চ মামন্বগচ্ছৎ সোঽধুনা বীতরাগঃ সন্ মথুরায়াং তিষ্ঠতি অহো মহৎ কষ্টমিতি ধ্বনিঃ। ১০৮

অনুবাদ। অমর্ষহেতু আমি দ্রুত গমনপূর্ব্বক গভীর বনমধ্যে প্রবেশ করিতে থাকিলে যখন আমার নূপুর-শব্দ বিবর্দ্ধিত হইয়াছিল ও তদ্দ্বারাই আমি কোন্ পথে গমন করিয়াছিলাম তাহা সূচিত হইয়াছিল, তখন আমাকে ধরিতে ইচ্ছা করিয়া কৃষ্ণ আমার পশ্চাৎ গমন করায় তাঁহার হস্ত হইতে বেণু ভূমিতে পতিত হইয়াছিল, তিনি তাহা জানিতে পারেন নাই। সেই লীলাবিনোদীর হর্ষভরে নয়নাঞ্চল চঞ্চল হইয়াছিল।

হায় এখনও সেই স্মৃতি চিত্তে অঙ্কিত আছে। সেই একদিন সখি! আর আজিকার মহাদুর্দ্দিন। ১০৮

অশক্তাং গন্তব্যে কলিতনবচেলাঞ্চলতয়া
লতালীভিঃ পুষ্পাস্মিতশবলিতাভির্বিরুদতীম্।
পরীহাসারম্ভী প্রিয়সখি! সমালম্বিতমুখীং
প্রপেদে চুম্বায় স্ফুরদধর-বিম্বস্তব সখা। ১০৯

অশক্তামিতি। (হে) প্রিয়সখি পরীহাসারম্ভী ( পরিহাসোদ্যোগী ) চুম্বায় ( চুম্বনায় ) স্ফুরদধরবিম্বঃ ( স্ফুরৎ বিকশৎ অধরবিম্বং যস্য সঃ ) তব সখা ( কৃষ্ণঃ ) পুষ্পাস্মিতশবলিতাভিঃ ( পুষ্পাণ্যেব স্মিতানি তৈঃ শবলিতাভিঃ বিচিত্রাভিরিত্যর্থঃ ) লতালীভিঃ ( লতাশ্রেণীভিঃ, শ্লেষেণ লতারূপ-সখীভিঃ,) কলিতনবচেলাঞ্চলতয়া (কলিতং আক্রান্তং নবং নূতনং চেলাঞ্চলং

বসনপ্রান্তভাগঃ যস্যাস্তয়া তয়া) গন্তব্যে (পথীত্যর্থঃ) অশক্তাং (অসমর্থাং চলিতুমিত্যর্থঃ) বিরুদতীং সমালম্বিতমুখীং (সমাকৃষ্টং মুখং যস্যাস্তথাভূতাং মাং) প্রপেদে (প্রাপ)। ১০৯

অনুবাদ। হে প্রিয়সখি, আমার নূতন বসনের প্রান্তভাগ পুষ্পাবকাশ-চ্ছলে ঈষৎ হাস্যময়ী বিচিত্রা লতাশ্রেণীর দ্বারা আক্রান্ত হওয়ায় আমি গন্তব্যস্থানে গমন করিতে অসমর্থা হইয়া ক্রন্দন করিয়াছিলাম। এইরূপ অবস্থায় আমার মুখ চুম্বনের জন্য বিম্বফল সদৃশ যাহার অরুণাধর বিকশিত সেই পরিহাস-বিশারদ তোমার সখা কৃষ্ণ আমাকে প্রাপ্ত হইয়াছিলেন।

এখানে 'তোমার সখা' বলায় যেন তাঁহার সহিত শ্রীকৃষ্ণের কোন সম্বন্ধই নাই—এইরূপ ভাব ব্যঞ্জিত হইয়াছে, প্রণয়াভিমানই তাহার কারণ বুঝিতে হইবে। ১০৯

তেতোঽহং ধম্মিল্লে স্থগিতমুরলীকা সখি! শনৈ-
রলীকামর্ষেণ ভ্রমদবিরলভ্রূরুদচলম্।
কচাকৃষ্টি-ক্রীড়াক্রম-পরিচিতে চৌর্য্য-চরিতে
হরির্লব্ধোপাধিঃ প্রসভমনয়ন্মাং গিরি-দরীম্॥ ১১০

তত ইতি। (হে) সখি ততঃ (অনন্তরং) অহং (রাধা) ধম্মিল্লে (বদ্ধকেশে, 'অথ ধম্মিল্লঃ সংযতাঃ কচাঃ'ইত্যমরঃ) স্থগিতমুরলীকা (গোপিতা বংশী যয়া তাদৃশী সতী) অলীকামর্ষেণ (কপটের্ষ্যয়া) ভ্রম-দবিরলভ্রূঃ (ভ্রমন্তী ঘূর্ণমানা অবিরলা ঘনা ভ্রূর্যস্যাঃ তথাচ সতী) উদচলম্ (প্রস্থিতাস্মি) কচাকৃষ্টি-ক্রীড়া-ক্রমপরিচিতে (কেশানাং আকৃষ্টিঃ আকর্ষণং সৈব ক্রীড়া তস্যাঃ ক্রমঃ পরিপাটি তেন পরিচিতে পরিজ্ঞাতে) চৌর্য্যচরিতে (চৌর্য্যলীলায়াং) লব্ধোপাধিঃ (খ্যাতনামা) হরিঃ (হরণ-স্বভাবঃ)

প্রসভং (বলাৎ) মাং গিরিদরীং (গোবর্দ্ধনপর্ব্বত-গুহাং) অনয়ৎ (নিনায়)।

'চৌর্য্যচরিতে লব্ধোপাধি'রিতি। আজন্মনঃ শ্রীকৃষ্ণস্য চৌর্য্যচরিতং প্রসিদ্ধমেব। স হি বাল্যে পূতনায়াঃ প্রাণচৌরঃ, পৌগণ্ডে গোপীগেহে নবনীতচৌরঃ, কৈশোরে আভীরী-চীরচৌরঃ তদ্ব্যাজেন তাসাং লজ্জামপ্যপহরৎ। পরোঢ়ানাং গোপীনাং পাতিব্রত্য-ধর্ম্মচৌরশ্চ। তদাহ শ্রীলীলাশুকঃ,

'সোঽয়ং মুনীন্দ্র জন-মানস-তাপহারী,
সোঽয়ং মদব্রজবধূ-বসনাপহারী।
সোঽয়ং তৃতীয়-ভুবনেশ্বর-দর্পহারী,
সোঽয়ং মদীয়হৃদয়াম্বুরুহাপহারী।' ৮২

প্রসিদ্ধং হি লোকে যোহি চৌরচক্রবর্ত্তী সঃ পরমাঢ্যজনস্য গৃহং ভিত্ত্বা শ্রেষ্ঠমণি-রত্নাদ্যপহৃত্য তদ্বস্ত্রেণৈব আবৃণোতি, তদ্বৎ পরমপ্রেমাঢ্যায়াঃ শ্রীরাধায়াঃ মাদনাখ্যমহাভাবাদ্বৈতচিন্তামণিং হৃত্বা তদঙ্গকান্ত্যৈব পিদধে। এতদভিপ্রায়েণৈবোক্তং শ্রীরূপগোস্বামিচরণৈঃ স্তবমালায়াম্,—

'অপারং কস্যাপি প্রণয়িজনবৃন্দস্য কুতুকী
রসস্তোমং হৃত্বা মধুরমুপভোক্তুং কমপি যঃ।
রুচং স্বামাবব্রে দ্যুতিমিহ তদীয়াং প্রকটয়ন্
স দেবশ্চৈতন্যাকৃতিরতিতরাং নঃ কৃপয়তু।' ইতি

অতএবাত্র মুক্তপ্রগ্রহন্যায়েন শ্রীকৃষ্ণস্য মহাচৌর্য্যং শ্রীরাধাভাবকান্তিহরণ এব পর্য্যবসিতম্। অলমতিবিস্তরেণ। ১১॥

অনুবাদ। হে সখি, তাহার পর আমি আমার বদ্ধকেশপাশের মধ্যে বেণুটী গোপন করিয়াছিলাম। মিথ্যা ঈর্ষ্যা জন্য আমার মনকুললতা ঘূর্ণিত হইয়াছিল। এইরূপ ভাবে আমি যখন গমন করিতেছিলাম, তখন কোনরূপ

রূপ লীলা-পরিপাটী দ্বারা সেই চৌরচূড়ামণি বলিয়া যিনি বিশ্ববিশ্রুত, তিনি পরিজ্ঞাত হইলেন অর্থাৎ তিনি আমার কেশ-আকর্ষণ করিতে থাকিলে আমি বুঝিলাম যে তিনি নাগরেন্দ্রই হইবেন। এইরূপে তিনি বল-পূর্ব্বক আমাকে গোবর্দ্ধন গিরি-গুহা মধ্যে আনয়ন করিয়াছিলেন। তাঁহার চৌর্য্যচরিতের কথা কত বলিব। বাল্যকাল হইতেই তাঁহার অপহরণ ও আকর্ষণ বিশ্বে প্রসিদ্ধই আছে। বাল্যকালে তিনি পূতনার স্তন পান করিতে করিতে তাহার প্রাণ পর্য্যন্ত আকর্ষণ করিয়াছিলেন। বাল্যে ও পৌগণ্ডে গোপীগণের গৃহে গৃহে নবনীত চুরি করিলেন। কৈশোরে কাত্যায়নী-ব্রতপরা কুমারীগণের বস্ত্রাপহরণচ্ছলে লজ্জা হরণ করিলেন। তাহার পরও আবার মর্য্যাদাপ্রাপ্ত ব্রজকুলললনাগণের পাতিব্রত্য ধর্ম্ম হরণ করিলেন, এখন তিনি আমাদের বিরহ সন্তাপ হরণ করিলেই তদীয় নামের যাথার্থ্য ও গৌরব রক্ষা পায়। ইহাই শ্রীরাধিকার মনোগত অভিপ্রায়। ১১০

কদাচিদ্ বাসন্তী-কুহরভুবি ধৃষ্টঃ সরভসং
হসন্ পৃষ্ঠালম্বী স্থগয়তি করাভ্যাং মম দৃশৌ।
দিধীর্ষৌ জাতের্ষ্যাং ময়ি সখি! তদীয়াঙ্গুলিশিখাং
ন জানে কুত্রায়ং ব্রজতি কিতবানাং কুলগুরুঃ। ১১১

কদাচিদিতি। (হে) সখি কদাচিৎ কিতবানাং কুলগুরুঃ (শঠকুলাচার্য্যঃ) ধৃষ্টঃ (লম্পটঃ) হরিঃ সরভসং (সানন্দং) হসন্ বাসন্তীকুহরভুবি (মাধবী-লতাকুঞ্জাভ্যন্তরদেশে) পৃষ্ঠালম্বী (পশ্চাদ্দেশমাগতঃ সন্) করাভ্যাং মম দৃশৌ (নেত্রে) স্থগয়তি (আবৃণোতি)। জাতের্ষ্যাং (সের্ষ্যামিত্যর্থঃ) ময়ি তদীয়াঙ্গুলিশিখাং (তদঙ্গুল্যগ্রভাগং) দিধীর্ষৌ (ধর্তুমিচ্ছৌ) সত্যাং কুত্র অয়ং ব্রজতি (গচ্ছতি) ন জানে। ১১১

অনুবাদ। হে সখি, কোনও সময় শঠশিরোমণি লম্পট এই হার সানন্দে হাস্য করিতে করিতে মাধবীলতাকুঞ্জের মধ্যে পশ্চাদ্দিক হইতে আগমন করিয়া দুই হস্ত দ্বারা আমার নেত্র দুটী আবৃত করেন। ঈর্ষার সহিত আমি তাঁহার অঙ্গুলির অগ্রভাব ধরিতে ইচ্ছা করিলে তিনি কোথায় গমন করেন তাহা আমি জানি না।

এখানেও শ্রীকৃষ্ণের ব্রজবাসকালে কোন অতীত লীলাবিশেষ শ্রীরাধিকার প্রেমোন্মাদাবস্থায় স্ফুরিত হওয়ায় উহা বর্ত্তমান বলিয়াই বোধ হইতেছে। ১১১

অতীতেয়ং বার্ত্তা বিরমতু পুরঃ পশ্য সরলে !
বয়স্যস্তে সোঽয়ং স্মিতমধুরিমোদ্ঘৃষ্টবদনঃ।
ভুজ-স্তম্ভোল্লাসাদভিমতপরীরম্ভরভসঃ
স্মর-ক্রীড়াসিন্ধুঃ ক্ষিপতি ময়ি বন্ধূককুসুমম্ ॥ ১১২

অতীতেয়মিতি। সরলে ( হে মূঢ়ে, অধুনাপি শ্রীকৃষ্ণস্য শঠতাজ্ঞত্বাৎ ) অতীতা ( গতা ) বার্ত্তা বিরমতু ( তিষ্ঠতু ), পুরঃ ( অগ্রতঃ ) পশ্য, স্মর-ক্রীড়াসিন্ধুঃ ( কামকেলিসাগরঃ ) সোঽয়ং ( প্রসিদ্ধঃ তব চিরপরিচিতঃ কৃষ্ণঃ ) তে ( তব ) বয়স্যঃ ( সখা ) স্মিতমধুরিমোদ্ঘৃষ্টবদনঃ ( স্মিতস্য মধুরিম্না মাধুর্য্যেণ উদ্ঘৃষ্টং উৎফুল্লং বদনং যস্য তথাভূতঃ সন্ ) অভিমত-পরীরম্ভরভসঃ ( অভিমতে অভীষ্টে পরীরম্ভে আশ্লেষে রভসঃ উৎকণ্ঠা যস্য তথাভূতঃ ) ভুজস্তম্ভোল্লাসাৎ ( ভুজৌ স্তম্ভাবিব তয়োঃ উল্লাসাৎ মদালিঙ্গন-জনিষ্যমানানন্দাদিতি ভাবঃ ) ময়ি বন্ধূক-কুসুমং ( বাঁধুলীতি খ্যাতং পুষ্পং, শ্লেষেণ মনো বধ্নাতি যৎ তৎ, বন্ধ+উক কর্ত্তরি ) ক্ষিপতি।

বন্ধূককুসুমমিতি অত্র বন্ধূককুসুমক্ষেপণ-ব্যাজেন শ্রীরাধায়া অধর-চুম্বনমভীষ্টমিতি ব্যঞ্জিতম্। তথা হি স্তবমালা,—

'বন্ধুরাধরবন্ধুক-বিক্লষ্টমধুসূদনা।'

অয়ং হি স্বাভিযোগ ইতি পারিভাষিকশব্দেন শ্রীমদুজ্জ্বলে উক্তঃ; তল্লক্ষণং যথা,—

'স্বাভিযোগো ভবেদ্ভাবব্যক্তিঃ স্বেন পরেণ চ।' ১১২

অনুবাদ। হে সরলে, তুমি সেই কপটীর কথা জান না। যাহা গত হইয়াছে, সে কথা দূরে থাক্। সম্মুখে দেখ, কামক্রীড়ার সাগরসদৃশ যাহার হৃদয় নিরন্তর কুঞ্জ-লীলাবিলাস-তরঙ্গে উদ্বেলিত, সেই তোমার সখার বদন ঈষৎ হাস্যের মাধুর্য্যে মণ্ডিত। আমাকে আলিঙ্গন করিতে অভিলাষ করিয়া তিনি আনন্দিত হইয়াছেন ও তদীয় স্তম্ভসদৃশ ভুজ-যুগল ভাবী হর্ষে উল্লসিত হইয়াছে। তিনি আমার প্রতি স্বীয় অভিলাষ জ্ঞাপনচ্ছলে বাঁধুলী ফুল নিক্ষেপ করিতেছেন।

এই শ্লোকে পূর্ব্বরাগ-দশায় রতি—উদ্বোধের কারণস্বরূপ স্বাভিযোগ ভঙ্গী-ক্রমে প্রকাশিত হইয়াছে।

'স্মরক্রীড়া-সিন্ধু' পদে শ্রীকৃষ্ণের ধীরললিত নায়কোচিত স্বভাবই ধ্বনিত হইয়াছে। শ্রীচৈতন্যচরিতামৃতে আছে,—

'রায় কহে কৃষ্ণ হয় ধীরললিত,
নিরন্তর কামক্রীড়া যাহার চরিত।
রাত্রি দিনে কুঞ্জক্রীড়া করে রাধার সঙ্গে,
কৈশোর বয়স সফল কৈল ক্রীড়া রঙ্গে।' ১১২

তদুত্তিষ্ঠ ব্রীড়াবতি! নিবিড়-মুক্তালতিকয়া
বধানৈনং ধূর্ত্তং সখি! মধুপুরীং যাতি ন যথা।
ইতি প্রেমোন্মীলদ্বদনসুভবারূঢ়জড়িমা
সখীনামাক্রন্দং ন কিল কতিশঃ কল্পয়তি ॥ ১১৩

তদিতি। ব্রীড়াবতি ( হে লজ্জাবতি ললিতে! ) তৎ ( তস্মাৎ ) উত্তিষ্ঠ, নিবিড়মুক্তালতিকয়া ( নিবিড়য়া ঘনসন্নিবিষ্টয়া মুক্তা-লতয়া মৌক্তিকহাররূপয়া মৌক্তিকগুচ্ছেনেত্যর্থঃ ) এনং ধূর্ত্তং বধান ( তথা বন্ধনং ঘটয় ) যথা মধুপুরীং ন যাতি ( ন গন্তুং শক্নোতীত্যর্থঃ )। ইতি ( এবং ) প্রেমোন্মীলন্তবদনুভবারূঢ়জড়িমা ( প্রেম্না উন্মীলন্ বিকশন্ যঃ ভবদনুভবঃ দিব্যোন্মাদজনিতং ত্বদীয়াচরণমিতি শেষঃ, তেন আরূঢ়ঃ সঞ্জাতঃ জড়িমা জাড্যং যস্যাং সা, 'জাড্যমপ্রতিপত্তিঃ' ব্যভিচারিভাবোঽয়ং ) কতিশঃ ( কতিবারং ) সখীনাং ( অস্মাকমিতি শেষঃ ) আক্রন্দং ( উচ্চক্রন্দনং ) ন কিল কন্দলয়তি ( ন বর্দ্ধয়তি ? অপি তু সদৈব বর্দ্ধয়তীতি ভাবঃ )। ১১৩

অনুবাদ। 'হে লজ্জাবতি ললিতে! সেই জন্য উঠ, ঘনগ্রথিত মুক্তাগুচ্ছের দ্বারা সেই শঠকে বন্ধন কর, যাহাতে সে মথুরায় আর না যাইতে পারে'। এই রূপ উন্মাদদশায় শ্রীরাধার প্রৌঢ় প্রেম হইতে উত্থিত যে সকল তোমার আচরণ তদ্দ্বারা তিনি জাড্য ভাব প্রাপ্ত হইয়াছেন অর্থাৎ প্রেমে জড়তা প্রাপ্ত হইয়া কতবার না সখীগণের ( আমাদের ) ক্রন্দন বিবর্দ্ধিত করিতেছেন ? অর্থাৎ তাঁহার এইরূপ দারুণ দুঃখ-দশা দেখিয়া আমরা নিরন্তর ক্রন্দন করিতেছি।

এই শ্লোকের দ্বিতীয়চরণে শ্রীরাধিকার উক্তি পরিসমাপ্ত হইয়াছে। ১১৩

অহো কষ্টং বাল্যাদহমিহ সখীং দুষ্টহৃদয়া
মুকুন্দে নির্গ্রন্থিং সহজসরলাং গ্রাহিতবতী।
যদারম্ভাদ্গোপীগণ-রতিগুরো! নির্ভরমসৌ
ন লেভে লুব্ধাপি ত্বদমলভুজস্তম্ভরভসম্॥ ১১৪

অহো ইতি। গোপীগণরতি-গুরো (হে গোপীপ্রেমশিক্ষক) অহো কষ্টং (খেদে, হা মহাদুঃখং) দুষ্টহৃদয়া অহং ইহ (বৃন্দাবনে) বাল্যাৎ (আশৈশবাৎ) সহজসরলাং (স্বভাবাকুটিলাং) সখীং (রাধাং) মুহুঃ পুনঃ পুনঃ) মান-গ্রন্থিং (মানবন্ধং নির্ব্বন্ধমিতি যাবৎ) গ্রাহিতবতী (গ্রাহয়ামাসে শিক্ষাদানেনেতি শেষঃ। তদুক্তং শ্রীমালায়াং, 'ললিতাভীতি-মানিনী')। তদনন্তরং (মানগ্রন্থেঃ প্রবৃত্তেঃ) অসৌ (মৎসখী) লুব্ধাপি (লালসান্বিতাপি) ত্বদমলভুজস্তম্ভরভসং (তব অমলেন উজ্জ্বলেন ভুজেন যঃ স্তম্ভঃ বন্ধনং পরীরম্ভ ইতি শেষঃ তেন রভসং আনন্দং) ন লেভে (ন লব্ধবতী)।

'গোপীগণ-রতিগুরো' ইতি বিরুদ্ধলক্ষণয়া ব্যাজস্তুতিরিয়ম্। স্বয়ং গোপীনাং প্রেমশিক্ষকঃ ভবান্ যতস্তাঃ প্রেমকলাপরিপাটীশিক্ষাদানেন তাসাং প্রেমাণমাস্বাদয়ন্ তদন্তে বিরহদুঃখার্ণবে মজ্জয়ামাস। কীদৃশঃ প্রেমরসিকো ভবানিতি ধ্বনিঃ। 'বিষবৃক্ষোঽপি সম্বর্দ্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রত'মিতি ন্যায়োঽপি ত্বয়া ন গণিতঃ। তথাহি বিদগ্ধমাধবে,—

'স্বৈরং চাপলমাকলয্য ললিতা মাং হন্ত নিন্দিষ্যতি।' ইতি কলহান্তরিতায়াঃ শ্রীরাধায়া উক্তিরিয়ম্। তথাহি উদ্ধবসন্দেশে,—

'বারং বারং দিশসি যদি মাং মাননির্ব্বাহণায়।' ১১৪

অনুবাদ। হে গোপীগণের প্রেমশিক্ষার অধ্যাপক—তুমি স্বয়ংই তাঁহাদের প্রেমপরিপাটী শিক্ষা দিয়া তাহা আস্বাদন করিয়াছ, এখন তাহাদিগকে বিরহ দুঃখ-সাগরে মগ্ন করিলে? তুমি সুন্দর প্রেম-শিক্ষা দান করিয়াছ। অহো কি দুঃখ! আমার হৃদয়ই দুষ্ট, সেই জন্য বাল্যকাল হইতে আরম্ভ করিয়া স্বভাব-সরলা আমার সখীকে বারম্বার আমি মান শিক্ষা দিয়াছি অর্থাৎ আমার ভয়েই সে মান রক্ষা করিয়াছিল।

হায়! সেই সময় হইতেই সে তোমার ইন্দ্রনীলমণিস্তম্ভতুল্য উজ্জ্বলবাহুর আলিঙ্গনজনিত আনন্দলাভে লুব্ধা হইলেও তাহা লাভের সৌভাগ্য প্রাপ্ত হয় নাই। তুমি চিরদিনই তাহাকে দুঃখ দিয়াছ।

তাৎপর্য্য এই যে—শ্রীরাধিকা স্বভাবতঃই সরলা, তিনি শ্রীকৃষ্ণের প্রেমে মুগ্ধা হইয়া তাহার শতদোষ থাকিলেও তাহা কত সময় দেখিতে পান নাই। শ্রীললিতা কিন্তু তদীয় সখীর প্রেমের গৌরব রক্ষা পূর্ব্বক শ্রীকৃষ্ণের দুর্ল্লভতা-বুদ্ধি বর্দ্ধিত করিতে শ্রীরাধাকে মান শিক্ষা দিয়াছেন। সেই সময় হইতেই শ্রীরাধিকাকে শ্রীকৃষ্ণ দুঃখ দিয়াছেন। ইহা দ্বারা শ্রীললিতার তাঁহাতে স্নেহাধিক্যই প্রকাশিত হইল। ১১৪

**অলিন্দে কালিন্দী-কমলসুরভৌ কুঞ্জবসতে-**
**র্বসন্তীং বাসন্তী-নবপরিমলোদ্গারিচিকুরাম্।**
**ত্বদুৎসঙ্গে নিদ্রা-সুখমুকুলিতাক্ষীং পুনরিমাং**
**কদাহং সেবিষ্যে কিশলয়-কলাপব্যজনিনী॥ ১১৫**

অলিন্দে ইতি। 'শীঘ্রমেব শ্রীবৃন্দাবনমাগত্যাস্মান্ জীবয়েতি ব্যঞ্জয়ন্তী ললিতাদেবী মথুরাস্থং শ্রীকৃষ্ণং প্রতি স্বাভিলাষমাবিস্কুর্ব্বতী প্রাহ' কালিন্দী-কমলসুরভৌ (যমুনাজলজ-সুবাসিতে) কুঞ্জবসতেঃ (কুঞ্জভবনস্য) অলিন্দে (অঙ্গনে) বসন্তীং (তিষ্ঠন্তীং) বাসন্তী-নবপরিমলো-দ্গারিচিকুরাং (মাধবীলতাকুসুমানাং নবং পরিমলং বিমর্দ্দোত্থগন্ধং উদ্গিরন্তীতি তথোক্তাঃ চিকুরাঃ কেশাঃ যস্যাঃ তাং বাসন্তীলতা-প্রসূনভূষিতকেশামিত্যর্থঃ) ত্বদুৎসঙ্গে (তব ক্রোড়ে) নিদ্রাসুখমুকুলিতাক্ষীং (সুপ্তিসুখেন মুকুলিতে অর্দ্ধমুদ্রিতে অক্ষিণী যস্যাঃ তাং) ইমাং (রাধাং) কিশলয়কলাপব্যজনিনী (কিশলয়ানাং নবপত্রাণাং কলাপঃ সমূহ এব ব্যজনং তদ্বতী সতী।

'কলাপো ভূষণে বর্হে তূণীরে সংহতে চে'তি কোষঃ ) অহং কদা পুনঃ সেবিষ্যে ( পরিচরিষ্যামি ) ।

শ্রীললিতায়াঃ প্রগাঢ়সেবালালসাময়ী বিজ্ঞপ্তিরিয়ম্ । শ্রীমদুজ্জ্বল-নীলমণৌ ব্যভিচারিভাবপ্রকরণে নায়িকায়াঃ নিদ্রায়া উদাহরণমিদম্ । 'নিদ্রা চিত্তনিমীলনম্' । শ্রীললিতমাধবেঽপি ষষ্ঠাঙ্কে পদ্যমিদমবিকলং জাম্ববতী-মুখেন পঠ্যতে । ১১৫

অনুবাদ । শ্রীবৃন্দাবনে আগমন করিয়া আমাদিগকে জীবিত কর, এইরূপ ভাব অভিব্যক্ত করিয়া মথুরাস্থ শ্রীকৃষ্ণের নিকট শ্রীললিতা স্বীয় অভিলাষ জ্ঞাপনপূর্ব্বক বলিতেছেন, 'হে কৃষ্ণ যমুনার কমল-সুরভিত নিকুঞ্জ ভবনে শ্রীরাধা অবস্থান করিবেন, তদীয় কেশকলাপ মাধবীলতা-কুসুমগন্ধে অমোদিত হইবে ও তিনি তোমার ক্রোড়ে নিদ্রা সুখে অর্দ্ধ-মুদ্রিত নেত্রে শয়ানা থাকিবেন। কবে এইরূপ অবস্থায় নবপত্র সমূহের দ্বারা ব্যজন ( পাখা ) নির্ম্মাণপূর্ব্বক তাঁহাকে পুনর্ব্বার সেবা করিব ?'

শ্রীকৃষ্ণের বৃন্দাবনবাস কালে যেরূপ শ্রীললিতা শ্রীযুগলকিশোরের প্রেম-সেবা করিতেন, সেইরূপ লাভ করিতে একান্ত অভিলাষ সূচিত হইয়াছে, সখীগণের চরিত্রের ইহাই বৈশিষ্ট্য যে, তাঁহারা একা শ্রীকৃষ্ণ বা শ্রীরাধার সেবা বাঞ্ছা করেন না কিন্তু শ্রীকৃষ্ণের সঙ্গে মিলিত ও আনন্দিত শ্রীরাধার সেবাই তাঁহাদের বাঞ্ছনীয়। লতা-মূল বারি দ্বারা অভিষিক্ত হইলে যেরূপ পত্রপল্লবাদিও জীবন লাভ করে, সেইরূপ শ্রীরাধার সুখেই তাঁহারা সুখিনী হয়েন। ১১৫

ধৃতানন্দাং বৃন্দাবন-পরিসরে শারদনিশা-
বিলাসোল্লাসেন শ্লথিতকবরী-ভ্রষ্টকুসুমাম্ ।
তব স্কন্ধোপান্তে বিনিহিতভুজাং গোপরমণীং
কদা কুঞ্জে লীনা রহসি বিহসিষ্যামি সুমুখীম্ ॥ ১১৬

ধৃতানন্দামিতি। বৃন্দাবন-পরিসরে (বৃন্দাবনস্য পর্য্যন্তভূভাগে, 'পর্য্যন্তভূঃ পরিসরঃ' ইত্যমরঃ) শারদনিশাবিলাসোল্লাসেন (শারদীয়া যা নিশা রাত্রিঃ তস্যাং যো বিলাসঃ শ্রীরাসলীলা তস্য উল্লাসেন বিবেক-শমন-মদেন ধৃতঃ জনিতঃ আনন্দঃ যস্যাঃ তাং রাসলীলালাস্যজনিতামোদামিতি ভাবঃ) শ্লথিতকবরীভ্রষ্টকুসুমাং (শ্লথিতায়াঃ স্খলিতায়াঃ কবর্য্যাঃ কেশপাশাৎ ভ্রষ্টানি বিচ্যুতানি কুসুমানি যস্যাঃ তাং বিস্রস্তকেশকুসুমামিত্যর্থঃ, উক্তঞ্চ শ্রীভাগবতে,—

'তদঙ্গসঙ্গপ্রমুদাকুলেন্দ্রিয়াঃ কেশান্ দুকূলং কুচপট্টিকাং বা।
নাঞ্জঃ প্রতিব্যোঢ়ুমলং ব্রজস্ত্রিয়ো বিস্রস্তমালাভরণাঃ কুরূদ্বহ॥'
শ্রীপ্রীতিসন্দর্ভে ব্যভিচারিভাবস্য মদস্যোদাহরণমিদম্।)

স্কন্ধোপান্তে (স্কন্ধস্য প্রান্তদেশে) বিনিহিতভুজাং (ন্যস্তবাহুং) সুমুখীং (সুন্দরং মুখং যস্যাঃ তাং) গোপরমণীং (শ্রীরাধাং) রহসি (নির্জ্জনে) কুঞ্জে লীনা (নিলীয় স্থিতা সতী) কদাহং বিহসিষ্যামি (পরিহসিষ্যামি॥

অস্মিন্ শ্লোকে শ্রীরাসলীলান্তে নিকুঞ্জ-বিহারো ধ্বনিতঃ। নিবিড়রতি-বিলাসভরালস্যেন চলিতুমক্ষমামতএব শ্রীকৃষ্ণস্কন্ধ-ন্যস্তবাহুবল্লরীং রাধাং কদা কৌতুকভরেণ কুঞ্জে লীনত্বেন দৃষ্টরহোলীলাপৃচ্ছয়া পরিহাসং করিষ্যামীত্যাশয়ঃ। ১১৬

অনুবাদ—বৃন্দাবনের প্রান্তদেশে শারদীয় নিশীথে রাসলীলায় বিবেক-হারী হর্ষ হেতু যিনি বিশেষ আনন্দিত হইয়াছেন, যাঁহার বিস্রস্ত কেশপাশ হইতে কুসুম স্খলিত হইতেছে ও রসালস হেতু তোমার স্কন্ধে যিনি ভুজন্যস্ত করিয়াছেন সেই সুন্দরী গোপরমণীমণি শ্রীরাধাকে কবে আমি নিভৃত নিকুঞ্জে লুক্কায়িত থাকিয়া পরিহাস করিব।

তাৎপর্য্য এই যে, শ্রীরাসলীলার পরে কুঞ্জ বিহার হইয়াছিল। সেই নিকুঞ্জলীলা শ্রীললিতা একান্তে অবস্থান করিয়া দেখিয়াছিলেন। বিহারান্তে সেই বিষয় শ্রীরাধাকে কবে জিজ্ঞাসা করিয়া তিনি তাঁহাকে পরিহাস করিবেন, ইহাই লালসা। ১১৬

বিদূরাদাহর্তুং কুসুমমুপযামি ত্বমধুনা
পুরস্তীরে তীরে কলয় তুলসী-পল্লবমিদম্।
ইতি ব্যাজাদেনাং বিদিতভবদীয়-স্থিতিরহং
কদা কুঞ্জে গোপীরমণ! গময়িষ্যামি সময়ে॥ ১১৭

বিদূরাদিতি। গোপীরমণ (হে গোপীবল্লভ) কদাহং কুঞ্জে বিদিত-ভবদীয়স্থিতিঃ (বিদিতা ভবদীয়া স্থিতির্যয়া তথোক্তা) বিদূরাৎ কুসুমং আহর্তুং (বিচেতুং) উপযামি (গমিষ্যামি)। ত্বং অধুনা পুরঃ (অগ্রতঃ) তীরে তীরে (যমুনায়া ইতি শেষঃ) ইদং তুলসী-পল্লবং (তুলসীপত্রং) কলয় (সঞ্চিনু) ইতি (ইত্থং) ব্যাজাৎ (ছলাৎ) (এনাং) (মৎ-সখীং) সময়ে (সঙ্কেতিতপূর্ব্বনির্দ্দিষ্টে) গময়িষ্যামি (প্রেষয়িষ্যামি)। ১১৭

অনুবাদ।—হে গোপীবল্লভ, কবে আমি তোমার কুঞ্জে অবস্থান জানিয়া অর্থাৎ তুমি যে কুঞ্জে আছ তাহা জানিয়া দূরে কুসুম চয়ন করিতে যাইব। 'তুমি এখন অগ্রে যমুনার তীরে তীরে তুলসীপত্র চয়ন কর' শ্রীরাধাকে এই কথা বলিয়া এই প্রকার ছলে সঙ্কেতানুরূপ নির্দ্দিষ্ট সময়ে তাহাকে তোমার নিকট প্রেরণ করিব ?

ইহাদ্বারা সখীগণের স্বসুখাভিলাষশূন্য বিশুদ্ধ প্রেম-সেবাই অভিব্যক্ত হইয়াছে। ১১৭

ইতি শ্রীকংসারেঃ পদকমলয়োর্গোকুল-কথাং
নিবেদ্য প্রত্যেকং ভজ পরিজনেষু প্রণয়িতাম্।

নিজাঙ্গে কাদম্বী-সহচর ! বহন্ মণ্ডনতয়া
স যাত্যুচ্চৈঃ প্রেম-প্রবণমনুজগ্রাহ ভগবান্ ॥ ১১৮

ইতীতি। কাদম্বীসহচর (হে মরালীপ্রিয়) নিজাঙ্গে গোকুল-কথাং (ব্রজ-বার্ত্তাং) মণ্ডনতয়া (ভূষণতয়া) বহন্ শ্রীকংসারেঃ (শ্রীকৃষ্ণস্য) পদকমলয়োঃ (পাদ-পদ্ময়োঃ) নিবেদ্য প্রত্যেকং পরিজনেষু (শ্রীকৃষ্ণ-নিজ-জনেষু মথুরাবাসিষু) প্রণয়িতাং (প্রীতিং) ভজ (লভস্ব, কথমিত্যাহ—ভগবান্ (শ্রীকৃষ্ণঃ যং.) প্রেমপ্রবণং (প্রণয়াধিক্যং) অনুজগ্রাহ (অনুগৃহীতবান্) স উচ্চৈ যাতি (উন্নতিং লভতে, স এব সৌভাগ্যভাক্ ইত্যর্থঃ)। ১১৮

এতেন শ্রীকৃষ্ণস্য মথুরাবাসিষু প্রেমবিশেষঃ ধ্বনিতঃ, স্বেষু ঔদাসীন্যং, 'সুখং প্রভাতা রজনীয়'মিতিবৎ।

অনুবাদ। হে মরালীবল্লভ, এই গোকুলের কাহিনী তোমার শরীরে ভূষণ রূপে বহন করিয়া শ্রীকৃষ্ণের পাদপদ্ম-যুগলে নিবেদন করিও এবং তথায় তদীয় নিজজন-সমূহে প্রত্যেককে প্রেম প্রদর্শন করিও, কারণ তাহাদের ভাগ্যের সীমা নাই। শ্রীকৃষ্ণ যাহাকে প্রেমাধিক্য প্রদর্শন করেন, সেই জগতে উন্নত-সৌভাগ্যশালী হয়।

মথুরাবাসিগণের শ্রীকৃষ্ণ-প্রেম লাভে সৌভাগ্যাতিশয় প্রকাশ করিয়া নিজেদের দুর্ভাগ্য ও দৈন্য সূচিত হইয়াছে। ১১৮

মিলদ্ভৃঙ্গীং হংসীরমণ! বনমালাং প্রথমতো
মুদা ক্ষেমং পৃচ্ছন্নিদমুপহরেথা মম বচঃ।
চিরং কংসারাতেরুরসি সহবাসপ্রণয়িনীং
কিমেনামেণাক্ষীং গুণবতি! বিসস্মার ভবতী ॥ ১১৯

মিলদ্ভৃঙ্গীমিতি। হংসীরমণ ( ইতি সম্বোধনং ) প্রথমতঃ ( আদৌ ) মিলদ্ভৃঙ্গীং ( মিলন্তঃ সৌরভেণাগচ্ছন্তঃ ভৃঙ্গাঃ যস্যাং তাং ) বনমালাং ( কৃষ্ণ-বক্ষঃস্থিতামিতি শেষঃ ) মুদা ( আনন্দেন ) ক্ষেমং ( মঙ্গলং ) পৃচ্ছন্ ( জিজ্ঞাসন্ ) ইদং মম বচঃ উপহরেথাঃ ( ব্রূহি, কিমিত্যাহ, ) গুণবতি ( ইতি সম্বোধনং ) চিরং কংসারাতেঃ (কৃষ্ণস্য) উরসি ( বক্ষসি ) সহবাসপ্রণয়িনীং (সহবাসে ত্বয়া সহৈকত্রাবস্থানে প্রণয়িনীং অনুরাগিণীং এনাং এণাক্ষীং ( মৃগনয়নীং রাধাং ) কিং ভবতী বিসস্মার ( বিস্মৃতবতী ) ।

অস্মিন্ শ্লোকে শ্রীরাধায়াঃ প্রণয়েৰ্ষ্যা ব্যঙ্গ্যা, যতঃ শ্রীকৃষ্ণবক্ষঃস্থিতয়া বনমালয়া সহ তস্যাঃ সাপত্ন্য-ভাবো ধ্বন্যতে। মাদনাখ্য-মহাভাবস্যানুভাবো-হয়ম্, ঈদৃশত্বেন শ্রীমদুজ্জ্বলে উক্তঃ, 'অত্রের্ষ্যায়া অযোগ্যেহপি প্রবলের্ষ্যা বিধায়িতা'। উদ্ধৃতশ্চ শ্রীদানকেলি-কৌমুদী-শ্লোকঃ যথা,—

"বিশুদ্ধাভিঃ সার্দ্ধং ব্রজ-হরিণ-নেত্রাভিরনিশং
তমদ্ধা বিদ্বেষং কিমিতি বনমালে ! রচয়সি।
তৃণীকুর্ব্বত্যস্মান্ বপুরঘরিপোরাশিখমিদং
পারিষজ্যাপাদং মহতি হৃদয়ে যা বিহরসি ॥" ইতি

ন কেবলং বনমালাং প্রতি প্রণয়-বিস্মৃতি-হেতুরাক্ষেপোহয়মপি তু ভঙ্গ্যা শ্রীকৃষ্ণং প্রতি প্রধানত ইতি অনুধ্বনিঃ। ১১৯

অনুবাদ। হে হংসীপ্রিয়, প্রথমেই কৃষ্ণ-বক্ষঃস্থিত বনমালা—যাহার সৌরভে আকৃষ্ট হইয়া ভ্রমর-সমূহ আগমন করিতেছে, তাঁহাকে আনন্দে কুশল জিজ্ঞাসা করিয়া আমার এই সকল বাক্য কহিও। তাহা এইরূপ, "হে গুণবতি, চিরকাল শ্রীকৃষ্ণের বক্ষস্থলে তোমার সহিত একত্রে বাস করিতে অনুরাগিণী যে মৃগনয়না রাধা তাঁহাকে কি আপনি ভুলিয়া গিয়াছেন ?

বনমালার প্রতি বিস্মৃতি-হেতু প্রণয়াভিযোগ প্রকাশ করা মুখ্য উদ্দেশ্য নহে, শ্রীকৃষ্ণের প্রতিই ভঙ্গী-ক্রমে এই প্রশ্ন করা হইতেছে। ১১৯

ইদং কিম্বা হন্ত স্মরসি রসিকে। খণ্ডনরুষা
পরীতাঙ্গী গোবর্দ্ধনগিরি-নিতম্বে মম সখী।
ভিয়া সংভ্রান্তাক্ষং যদিহ বিচকর্ষ ত্বয়ি বলাদ্
গৃহীত্বা বিভ্রশ্যন্নবশিখি-শিখং গোকুল-পতিম্। ॥ ১২০

ইদমিতি। রসিকে ( ইতি সম্বোধনং, ত্বমেব যথার্থং রসিকা সম্ভোগ-রসবোদ্ধ্রী, যতঃ ক্ষণমপি শ্রীকৃষ্ণবক্ষঃস্থলং ন মুঞ্চসীতি ধ্বনিঃ ) মম সখী ( রাধা ) খণ্ডনরুষা ( খণ্ডনং—অন্য-নায়িকাকৃতদশনাদিনা সম্ভোগ-চিহ্নং তদ্দর্শনহেতুনা কোপেন ) পরীতাঙ্গী ( ব্যাপ্তদেহা সতী ) ইহ গোবর্দ্ধন-গিরি-নিতম্বে ( গোবর্দ্ধন-গিরের্মধ্যদেশে ) ভিয়া ( শ্রীরাধায়াঃ প্রণয়-কোপভয়েনেতি শেষঃ ) সম্ভ্রান্তাক্ষং ( চঞ্চলনেত্রং ) বিভ্রশ্যন্নব-শিখিশিখং ( বিভ্রশ্যন্তী স্খলন্তী নবা শিখিনঃ ময়ূরস্য শিখা চূড়া যস্মাৎ তথাভূতং ) গোকুলপতিং ( কৃষ্ণং ) গৃহীত্বা বলাৎ ত্বয়ি ( বনমালায়াং ) যৎ বিচকর্ষ ( আকৃষ্টবতী ) হন্ত ( খেদে ) ইদং কিংবা স্মরসি ? ॥

অস্মিন্ শ্লোকে শ্রীরাধায়াঃ খণ্ডিতনায়িকোচিতঃ ক্রোধো ব্যঞ্জিতঃ। যথা শ্রীমদুজ্জ্বলে,—

'উল্লঙ্ঘ্য সময়ং যস্যাঃ প্রেয়ানন্যোপভোগবান্।
ভোগলক্ষ্মাঙ্কিতঃ প্রাতরাগচ্ছেৎ সা হি খণ্ডিতা ॥"

সাহিত্যদর্পণেপি—

'পার্শ্বমেতি প্রিয়ো যস্যা অন্য-সম্ভোগচিহ্নিতঃ।
সা খণ্ডিতেতি কথিতা ধীরৈরীর্ষ্যাকষায়িতা ॥'

শ্রীকৃষ্ণস্যাপি শ্রীরাধা-প্রেমবশ্যতা-জন্যা ভীতিঃ স্পষ্টা, শ্রীকৃষ্ণবনমালায়াং অন্যনায়িকালিঙ্গনাদিনা তৎবক্ষঃস্থলস্থিতকুঙ্কুমকস্তূরী-রঞ্জিতসম্ভোগ-চিহ্নমালোক্য তদাকর্ষণং জ্ঞেয়ম্। তদপি দুরালোকং যতঃ শ্রীকৃষ্ণস্য লাম্পট্যমেব ব্যঞ্জয়তীতি প্রণয়ের্ষ্যাভরেণ বনমালাকর্ষণম্। ১২০

অনুবাদ। হে রসিকে অর্থাৎ হে বনমালে, তুমি যথার্থ সম্ভোগরসের বোদ্ধা, যেহেতু শ্রীকৃষ্ণের বক্ষঃস্থল কখনও পরিত্যাগ কর না। আমার সখী শ্রীকৃষ্ণের ব্রজ-বাস কালে কোন দিন তদীয় অঙ্গে অন্য নায়িকা-সম্ভোগ-জন্য চিহ্নাদি দর্শন করিয়া প্রণয়-ক্রোধে অত্যন্ত অধীরা হয়েন। তিনি এই গোবর্দ্ধন গিরির মধ্যদেশে কৃষ্ণকে হস্ত দ্বারা গ্রহণ করিয়াছিলেন। তাহাতে কৃষ্ণ অত্যন্ত ভীত হইয়াছিলেন, তাঁহার নূতন ময়ূর পুচ্ছের চূড়া স্খলিত হইয়াছিল ও সেই সময় তোমাকে ( বনমালাকে ) দর্শন করিয়া শ্রীরাধিকার ক্রোধ যেন শত-গুণ বিবর্দ্ধিত হইয়াছিল, কারণ কুঙ্কুম-কস্তূরী প্রভৃতি তোমাতে লাগিয়া থাকায় কৃষ্ণের লাম্পট্য অধিকতর প্রকাশিত হইতেছিল। সেই জন্য রাধা তোমাকে হস্ত দ্বারা আকর্ষণ করিয়াছিলেন, তাহাও কি তোমার স্মরণ আছে? তাৎপর্য্য এই যে, যেন উহা বক্ষঃস্থল হইতে অপসৃত করিবার মানসেই রাধিকা আকর্ষণ করিয়াছিলেন। কারণ—উহা দুর্দর্শ। এখানে মানে কিঞ্চিৎ অধীরা নায়িকারই লক্ষণ দৃষ্ট হয়। তাহা আশ্চর্য্যের নহে, কারণ শ্রীরাধিকাতে সকল নায়িকার লক্ষণই প্রকট হইতে পারে। স্তবমালায় সেই জন্য শ্রীরূপগোস্বামি-পাদ বলিয়াছেন,

"অশেষনায়িকাবস্থা-প্রাকট্যাদ্ভুতচেষ্টিতে"।

( চাটুপুষ্পাঞ্জলি )

ইহার টীকায় শ্রীপাদ-বলদেববিদ্যাভূষণ বলেন, 'অশেষাণাং মুগ্ধাদীনাং

নায়িকানাং যথা অবস্থা দশাস্তাসাং প্রাকট্যোনাত্ত তানি চেষ্টিতানি যস্তাঃ হে তথাভূতে। স্বয়ংভগবতি কৃষ্ণে যথা সর্ব্বনায়কগুণাঃ যথাবসরমুদয়ন্তে তথা স্বয়ংলক্ষ্ম্যাং রাধায়াং সর্ব্বনায়িকা গুণা ভবন্তীতি ভাবঃ'। অর্থাৎ মুগ্ধা, মধ্যা, প্রগল্‌ভা প্রভৃতি অনন্ত নায়িকা-গণের ধীরা, অধীরা, খণ্ডিতা, বিপ্রলব্ধা প্রভৃতি যে সকল ভাবের অবস্থা ; সেই সকল প্রকাশ দ্বারা যাঁহার চেষ্টা বা কার্য্য অদ্ভুত হইয়াছে। স্বয়ংভগবান্ শ্রীকৃষ্ণে যেরূপ অবসর মত সকল নায়কের গুণ প্রকাশিত হয়, তদ্রূপ সর্ব্বলক্ষ্মী-মুকুটমণি জয়শ্রী শ্রীরাধিকায় সর্ব্ব নায়িকার গুণ প্রকাশ হয়। ১২০

ততঃ সম্ভাষেথাঃ শ্রুতিমকর-মুদ্রামিতি মুদা
ভবত্যাং কর্ত্তব্যঃ কিমিতি কুশলপ্রশ্ন-জড়িমা।
রুচিস্মেরা যা ত্বং রচয়সি বলাচ্চুম্বন-কলাং
অপাঙ্গেন স্পৃষ্টা সখি ! মুরারিপোর্গণ্ড-কুহরে ॥ ১২১

তত ইতি। ততঃ ( বনমালা-প্রশ্নান্তরং ) মুদা ( হর্ষেণ ) শ্রুতিমকর-মুদ্রাং (কর্ণস্থিতমকরাকৃতিকুণ্ডল-ভূষণং) ইতি সম্ভাষেথাঃ ( এবং আলপেঃ ) ভবত্যাং ( ত্বয়ি ) কুশলপ্রশ্ন-জড়িমা ( মঙ্গলপৃচ্ছয়া জড়িমা জাড্যং মূর্খত্বমিতি ভাবঃ ) কিমিতি ( কথং ) কর্ত্তব্যঃ ( করণীয়ঃ, ) সর্ব্বমঙ্গলা-স্পদীভূতশ্রীকৃষ্ণ-গণ্ডস্থল-চুম্বনদর্শনেনাপি যো হি ত্বাং কুশলপ্রশ্নং করোতি স হি মহামূর্খ এবেতি ধ্বনিঃ, কিং তৎকুশলমিত্যাহ, ) রুচিস্মেরা ( রুচ্যা কান্ত্যা স্মেরা ঈষৎ হসন্তীব, অত্র মণিকুণ্ডল-যুগস্য দ্যুতয় এব স্মিতত্বেন উৎপ্রেক্ষিতাঃ ) যা ত্বং অপাঙ্গেন ( নয়নাঞ্চলেন ) স্পৃষ্টা সতী মুররিপোঃ ( কৃষ্ণস্য ) গণ্ডকুহরে ( কপোল-মধ্যে ) বলাৎ ( হঠাৎ ) চুম্বন-কলাং ( চুম্বন-পরিপাটীং ) রচয়সি ( করোষি )। অত্র 'কুহর' ইতি চূর্ণ

কুন্তলাদিনা বৃত্তত্বাদিতিভাবঃ। অত্র শ্রুতিমকর-মুদ্রায়াং নায়িকায়াঃ ব্যবহারঃ আরোপিতঃ। রূপকালঙ্কারোঽয়ম্, রুচি-স্মেরয়োরভেদাপত্তি-প্রতীতেঃ। ১২১

অনুবাদ। হে হংস, বনমালাকে প্রশ্ন করিয়া আনন্দভরে কৃষ্ণের কর্ণ-স্থিত মকরাকার কুণ্ডলকে সম্ভাষণ করিও। কি প্রকারে করিবে, তাহা শুন—তোমাকে কুশল প্রশ্ন করা মূঢ়তা মাত্র। কারণ কৃষ্ণের গণ্ডস্থল-চুম্বনরূপ তোমার পরম কুশল দেখিয়াও যদি কেহ প্রশ্ন করে তবে সে মূর্খ। কারণ কান্তিরূপ-হাস্যযুক্তা হইয়া কৃষ্ণের ভাব-বিলাসী নয়নাঞ্চল স্পর্শ-লাভপূর্ব্বক তুমি তাঁহার গণ্ড মধ্যে সহসা চুম্বন করিতেছ।

এইরূপ ঈর্ষার অযোগ্য বস্তুরও সৌভাগ্য দর্শনে যে ব্রজসুন্দরীগণের ঈর্ষার উদয় হয়, তাহা মহাভাবেরই কার্য্য বলিয়া বুঝিতে হইবে। ১২১

নিবাসস্তে দেবি ! শ্রবণলতিকায়ামিতি ধিয়া
প্রযত্নাত্ত্বামেব প্রণয়হৃদয়া যামি শরণম্।
পরোক্ষং বৃষ্ণীনাং নিভৃত-নিভৃতং কর্ণ-কুহরে
হরেঃ কাকুম্মিশ্রাং কথয় সখি ! রাধা-বিধুরতাম্ ॥ ১২২

নিবাস ইতি। দেবি ! সখি ( হে লীলাময়ি সখি, দিব্ ধাতু ক্রীড়ায়াম্ কৃষ্ণ-গণ্ডস্থলমেব তব লীলাভূমিরিতি ধ্বনিঃ ) শ্রবণলতিকায়াং ( কর্ণ-লতায়াং কৃষ্ণস্যেতি শেষঃ ) তে ( তব ) নিবাসঃ ( বসতিস্থলং ), ইতি ধিয়া ( বুদ্ধ্যা ) প্রণয়হৃদয়া ( সপ্রণয়া ) অহং প্রযত্নাৎ ত্বামেব ( ন তু অন্যামিতি 'এব' শব্দেন ব্যাবর্ত্তয়তি ) শরণং যামি ( প্রাপ্নোমি )। ত্বং বৃষ্ণীনাং ( যাদবানাং ) পরোক্ষং ( অপ্রত্যক্ষং ) নিভৃত-নিভৃতং

( অতি-গোপনং যথা সাত্তথা ) হরেঃ কর্ণকুহরে (শ্রোত্র-বিবরে ) কাকুন্মিশ্রাং ( কাকুভিঃ শোকাদিকৃতস্বর-বিকৃতিভিঃ উন্মিশ্রাং সম্বলিতাং 'কাকুঃ স্ত্রিয়াং বিকারো যঃ শোকভীত্যাদিভির্ধ্বনেঃ' ইত্যমরঃ ) রাধা-বিধুরতাং ( রাধা-কাতর্য্যং ) কথয়। ১২২

অনুবাদ। হে লীলাময়ি সখি ( মকরমুদ্রার প্রতি সম্বোধন ) তুমি কৃষ্ণের গণ্ডস্থলে লীলাবিলাস প্রকাশিত কর। তাঁহার কর্ণলতায় তোমার বাসস্থল। এই বিবেচনায় প্রণয় সহকারে আমি তোমারই শরণ গ্রহণ করিলাম। তুমি যাদবগণের অসাক্ষাতে অতীব গোপন ভাবে কৃষ্ণের কর্ণ-মধ্যে কাকুতিময়ী রাধার কাতরতা কহিও, অর্থাৎ বিনয় সহকারে শ্রীরাধার বিরহ-বেদনার বিষয় তুমি কৃষ্ণের নিকট নির্জ্জনে বলিও। ১২২

**পরীরম্ভং প্রেম্না মম সবিনয়ং কৌস্তুভমণৌ**
**ব্রুবাণঃ কুর্বীথাঃ পতগ-বর ! বিজ্ঞাপনমিদম্।**
**অগাধা রাধায়ামপি তব সখে ! বিস্মৃতিরভূৎ**
**কথং বা কল্যাণং বহতি তরলে হি প্রণয়িতা॥ ১২৩**

পরীরম্ভমিতি। পতগ-বর ( হে পক্ষি-শ্রেষ্ঠ ) কৌস্তুভমণৌ ( শ্রীকৃষ্ণ-বক্ষঃস্থলস্থিতে ইতি শেষঃ ) প্রেম্না মম পরীরম্ভং ( আলিঙ্গনং ) ব্রুবাণঃ ( কথয়ন্ ) সবিনয়ং ( বিনয়সহিতং যথা স্যাত্তথা ) ইদং বিজ্ঞাপনং ( নিবেদনং ) কুর্ব্বীথাঃ ( কুর্য্যাঃ কিমিত্যাহ—) সখে ( ইতি সম্বোধনং ) রাধায়ামপি ( অসীমপ্রেমপরায়ণায়ামিতি 'অপি' শব্দঃ দ্যোতয়তি। ) তব অগাধা বিস্মৃতিঃ ( অত্যন্ত-বিস্মরণং ) অভূৎ। হি ( নিশ্চিতং ) তরলে ( চঞ্চলে, কৃষ্ণবক্ষসি কৌস্তুভস্য সদৈবান্দোলিতত্বাদিতি ভাবঃ। পক্ষে স্বভাব-চঞ্চলে জনে ) প্রণয়িতা ( প্রেমা ) কথং বা কল্যাণং বহতি ( মঙ্গলং জনয়তীত্যর্থঃ, অপি তু নৈব বহতীতি ভাবঃ )।

অস্মিন্ শ্লোকে শেষ-চরণে অর্থান্তরন্যাসোঽলঙ্কারঃ। তল্লক্ষণং অলঙ্কার-কৌস্তুভে,—'যস্মিন্ বিশেষঃ সামান্যং সমর্থ্যেতে পরেণ যৎ। সাধর্ম্যাদথ বৈধর্ম্যাৎ স ন্যাসোঽর্থান্তরস্য হি'। অত্র কথং বা ইত্যাদি সামান্যেন বিশেষঃ কৌস্তুভতারল্যং সমর্থ্যতে ইতি লক্ষণ-সঙ্গতিঃ। 'তরলে' ইতি শ্লেষঃ স্পষ্টঃ, 'তরলো হারমধ্যগঃ' ইত্যমরঃ। চঞ্চলশ্চ, কৌস্তুভস্য হারমধ্যে বিরাজিতত্বাৎ। ১২৩

অনুবাদ। হে পক্ষিবর, কৌস্তুভমণিকে আমার সপ্রেম আলিঙ্গন বলিতে বলিতে বিনয় সহকারে এই নিবেদন করিও। তাহা এইরূপ :— হে সখে, অসীম প্রেমের আধার যে শ্রীরাধা তাঁহাকেও তুমি অত্যন্ত বিস্মৃত হইয়াছ। তুমি চঞ্চল, কৃষ্ণবক্ষঃস্থলে সদাই আন্দোলিত হইয়া থাক, সেইজন্য তাদৃশ চঞ্চলে প্রীতি বিধান কখনই মঙ্গলজনক হইতে পারে না। পক্ষে সাধারণ ভাবে চঞ্চল-স্বভাব জনে প্রীতি কখনই মঙ্গল বহন করে না। ইহা দ্বারা ভঙ্গীতে ইহাও বুঝাইতেছে যে, কৃষ্ণ চপলচূড়ামণি, তুমি সর্ব্বদাই তাঁহার বক্ষে বিরাজিত থাকিয়া সঙ্গ লাভ করিতেছ। চঞ্চলের সঙ্গে থাকিলে লোকের স্বভাবও চঞ্চলই হইয়া থাকে। সঙ্গের প্রভাব অতিক্রম করিবার উপায় নাই। ১২৩

**মুহুঃ কূজৎকাঞ্চীমণিবলয়মঞ্জীরমুরলী-**
**রবালম্বী ভ্রাম্যদ্‌যুবতিকলগীতৈঃ সুর-মণে!**
**স কিং সাক্ষাদ্ভাবী পুনরপি হরেস্তাণ্ডব-রসৈ-**
**রমন্দঃ কালিন্দী-পুলিন-ভুবি তৌর্য্যত্রিকভরঃ॥ ১২৪**

মুহুরিতি। সুর-মণে (হে দেবমণে কৌস্তুভ) ভ্রাম্যদ্যুবতিকলগীতৈঃ (ভ্রাম্যন্তীনাং রাসমণ্ডলে নৃত্যন্তীনাং গোপ-যুবতীনাং কলং মধুরাস্ফুটং

গীতং যেষু তাদৃশৈঃ তাণ্ডবরসৈঃ ( উদ্দণ্ডনৃত্যবিলাসৈঃ ) মুহুঃ ( পুনঃ পুনঃ ) কূজৎকাঞ্চীমণিবলয়মঞ্জীরমুরলীরবালম্বী ( কূজন্তীনাং শব্দায়মানানাং কাঞ্চীনাং মেখলানাং মণিবলয়-নূপুরাণাং মুরল্যাঃ বেণোশ্চ রবং আলম্বতে আশ্রয়তেতি তাদৃশঃ ) হরেঃ ( কৃষ্ণস্য ) অমন্দঃ ( মহান্, তুমুল ইত্যর্থঃ ) তৌর্য্যত্রিকভরঃ ( নৃত্যগীতবাদ্যময়ঃ শ্রীরাসোৎসবঃ ) কালিন্দীপুলিনভুবি ( যমুনাতটভূমৌ ) কিং ( ইতি প্রশ্নে ) পুনরপি সাক্ষাৎ ( অক্ষিগোচরঃ ) ভাবী ( ভবিষ্যতি ? ) ।

ন খলু কৌস্তুভঃ প্রাকৃতমণিঃ কিন্তু ঘনচৈতন্যস্বরূপোঽয়মতএব তৎসকাশে অভীষ্টভাবিলীলাপৃচ্ছা সম্ভাব্যতে। উক্তঞ্চ শ্রীললিতমাধবে ষষ্ঠাঙ্কে স্বয়ংভগবতা শ্রীকৃষ্ণেন স্বমুখেন মধুমঙ্গলসমীপে সূর্য্যস্য স্যমন্তক-মণি-প্রাপ্তিপ্রসঙ্গে,—'সখে! ঘনচৈতন্যবিবর্ত্তোঽয়ং, ন প্রাকৃতরত্নসাধারণীং ধুরমারোঢ়ুমর্হতি।' এবমেব কৌস্তুভমণিরপি বিজ্ঞেয়ঃ। তথাহি শ্রীভাগবতে মাথুরবিরহিব্রজসুন্দরীভিরুক্তং শ্রীমদুদ্ধবং প্রতি ;—

'তাঃ কিং নিশাঃ স্মরতি যাসু তদাপ্রিয়াভির্বৃন্দাবনে কুমুদকুন্দশশাঙ্করম্যে।
রেমে ক্বণচ্চরণ-নূপুররাসগোষ্ঠ্যামস্মাভিরীড়িতমনোজ্ঞকথঃ কদাচিৎ' ॥

ভাঃ ১০।৪৭।৩৯

উক্তঞ্চ শ্রীরাসে,—

'বলয়ানাং নূপুরাণাং কিঙ্কিণীনাঞ্চ যোষিতাম্।
সপ্রিয়াণামভূচ্ছব্দস্তুমুলো রাস-মণ্ডলে' ॥

'বলয়-নূপুর-ঘোষ-বাদৈ'রিতি চ। ১২৪

অনুবাদ। হে দেবমণে কৌস্তুভ, যমুনা-পুলিনে শ্রীকৃষ্ণের সেই মহারাসোৎসব কি আবার নয়নগোচর হইবে? সেই লীলায় রাসমণ্ডলে গোপযুবতীগণ নৃত্য ও মধুর গান করিয়াছিলেন ও শ্রীকৃষ্ণ তাণ্ডব প্রকাশ করিয়াছিলেন। মেখলা-মণি নূপুর বলয় প্রভৃতির সহিত বেণুরব ধ্বনিত

হইয়াছিল। সেই নৃত্যগীতবাদ্যময় মহান্ উৎসব আবার কি দেখিতে পাইব?

তুমি কৃষ্ণের হৃদয়ে সদাই বিরাজিত থাকিয়া তাঁহার মনোগত ভাব জানিয়া থাক, সেইজন্য তোমাকে এ বিষয় জিজ্ঞাসা করি। ১২৪

নবীনস্ত্বং কম্বো ! পশুপ-রমণীভিঃ পরিচয়ং
ন ধৎসে রাধায়া গুণগরিম-গন্ধেঽপি ন কৃতী।
তথাপি ত্বাং যাচে হৃদয়-নিহিতং দোহদমহং
বহন্তে হি ক্লান্তে প্রণয়মবদাত-প্রকৃতয়ঃ ॥ ১২৫

নবীন ইতি। কম্বো (হে শঙ্খ 'শঙ্খঃ স্যাৎ কম্বুরস্ত্রিয়া'মিত্যমরঃ,) ত্বং নবীনঃ (শ্রীকৃষ্ণে মথুরায়াং গতে সতি সাম্প্রতং ধৃতত্বাদিতি ভাবঃ) পশুপ-রমণীভিঃ (গোপীভিঃ) পরিচয়ং ন ধৎসে (ন ধারয়সি ?)। রাধায়াঃ গুণগরিম-গন্ধেঽপি (গুণানাং কৃষ্ণ-সুখহেতুভূতানাং ধর্ম্মাণাং যো গরিমা গৌরবং মাহাত্ম্যমিতি যাবৎ তস্য গন্ধেঽপি ঈষৎসম্বন্ধেঽপি) ন কৃতী (ন অভিজ্ঞঃ)। তথাপি অহং ত্বাং হৃদয়নিহিতং (মনোগতং) দোহদং (অভীষ্টং) যাচে (প্রার্থয়ে) হি (যতঃ,) অবদাত-প্রকৃতয়ঃ (অবদাতা শুদ্ধা প্রকৃতির্যেষাং তে। 'অবদাতঃ সিতে পীতে শুদ্ধে' ইত্যমরঃ। অত্র শঙ্খস্য শুভ্রত্বাৎ পরমপবিত্রত্বাচ্চাবদাতত্বমিতি জ্ঞেয়ম্) ক্লান্তে (আর্ত্তে জনে) প্রণয়ং (প্রেমাণং) বহন্তে (কুর্ব্বন্তি, সহৃদয়ত্বাত্তেষামিতি ভাবঃ)।

অস্মিন্ শ্লোকেঽপি শেষপাদে অর্থান্তর-ন্যাসোঽলঙ্কারঃ। ১২৫

অনুবাদ। হে শঙ্খ! তুমি নবীন, কারণ শ্রীব্রজরাজকুমার ব্রজে হস্তে বংশী ধারণ করিতেন, অধুনা মথুরায় তোমাকে ধারণ করেন।

সেইজন্য তুমি গোপীগণের সহিত পরিচিত নহ কিম্বা রাধার কৃষ্ণসুখের হেতুভূত অসীম গুণেরও বিন্দুমাত্র তুমি জান না। তথাপি আমার মনোগত অভীষ্ট বিষয় তোমার নিকট প্রার্থনা করিতেছি, যেহেতু যাঁহারা শুদ্ধাত্মা ও হৃদয়বান্; তাঁহারা বিরহাদি দ্বারা আর্ত্ত-ব্যক্তির প্রতি প্রেম প্রদর্শন করেন—এই আশায় তোমার নিকট এইরূপ নিবেদন করিতে উদ্যত হইয়াছি। ১২৫

**গৃহীত্বা গোবিন্দং জলধি-হৃদয়ানন্দন! সখে!**
**সুখেন শ্রীবৃন্দাবন-পরিসরে নন্দতু ভবান্।**
**কথং বা তে গোষ্ঠং ভবতু দয়িতং হন্ত বলবান্**
**যদেতস্মিন্ বেণোর্জয়তি চিরসৌভাগ্য-মহিমা॥ ১২৬**

গৃহীত্বেতি। জলধিহৃদয়ানন্দন সখে (হে জলধিজাত সখে) ভবান্ গোবিন্দং গৃহীত্বা সুখেন শ্রীবৃন্দাবনপরিসরে (পর্য্যন্তদেশে) নন্দতু (আনন্দমনুভবতু)। কথং বা তে (তব) গোষ্ঠং দয়িতং (প্রিয়ং) ভবতু (ইত্যাশঙ্কয়াহ—) হন্ত (হর্ষে) যৎ (যতঃ) এতস্মিন্ (গোষ্ঠে) বেণোঃ (মুরল্যাঃ) বলবান্ (মহান্) চিরসৌভাগ্যমহিমা (চিরসৌভাগ্যস্য গৌরবং) জয়তি (সর্ব্বোৎকর্ষেণ বর্ত্ততে, সকৃদ্ যদৈব তে বংশীরব-শ্রবণেন তথাভূতাপূর্ব্বো হর্ষঃ অজনিষ্যৎ, তদৈব ত্বং বৃন্দাবনং প্রিয়ত্বেনানুভবিষ্যসীতি ভাবঃ)।

অস্মিন্ শ্লোকে বেণু-মাহাত্ম্যমেব ধ্বনিতং। যদ্যপি শ্রীমথুরায়াং কচিদ্দ্বিভুজঃ কদাচিচ্চতুর্ভুজস্তথাপি গোপ-বেশেন মুরলীশিখিপুচ্ছ-ধারণেন চ বৃশ্রীন্দাবনে এবাসমোর্দ্ধং সৌন্দর্য্যং মাধুর্য্যঞ্চ অভিব্যজ্যতে। এতদেব শ্রীব্রজবিহারিকৃষ্ণস্য বৈশিষ্ট্যম্। অতএবোক্তং শ্রীভক্তিরসামৃতসিন্ধৌ,—

'লীলাপ্রেম্না প্রিয়াধিক্যং মাধুর্য্যে বেণু-রূপয়োঃ'। ১২৬

অনুবাদ। সখে শঙ্খ, আপনি সমুদ্র হইতে উদ্ভূত হইয়াছেন ও তাহার হৃদয়ে আনন্দ বিধান করিয়া থাকেন। আপনি গোবিন্দকে মথুরা হইতে গ্রহণ করিয়া সুখে বৃন্দাবনে আগমনপূর্ব্বক আনন্দ অনুভব করুন। যদি আপনার মনে শঙ্কা হয় যে, আমার বৃন্দাবন কি রূপে প্রিয় হইবে যে আমি তথায় গমন করিব? তদুত্তরে বলি, এই বৃন্দাবনে বেণু-রবের মহাসৌভাগ্যসম্পত্তি চিরকাল পরমোৎকর্ষে বিদ্যমান আছে, সেইজন্য এস্থান আপনার অবশ্যই প্রিয় হইবে। কারণ মথুরা—ধামরূপে শ্রেষ্ঠ হইলেও মধুর বেণুরবে মুখরিত নহে; ইহাই ব্রজের বৈশিষ্ট্য। ১২৬

ইতি প্রেমোদ্গারপ্রভবমনুনীয় ক্রমবশাৎ
পরীবারান্ ভ্রাতর্নিশময়তি চানূরমথনে।
পুনঃ কোপোদ্ভিন্নপ্রণয়চটুলং তস্য নিকটে
কথামাচক্ষীথা দশভিরবতারৈর্বিলসিতাম্ ॥ ১২৭

ইতীতি। ভ্রাতঃ (ইতি সম্বোধনং) ইতি (ইত্থং) প্রেমোদ্গার-প্রভবং (প্রেম্নঃ অনুরাগস্য প্রভবঃ কারণং যস্মিন্ তৎ যথা স্যাত্তথা) চানূরমথনে (কৃষ্ণে) নিশময়তি (শৃণ্বতি সতি) পরীবারান্ (পরিজনান্ শ্রীকৃষ্ণস্যেতি শেষঃ) অনুনীয় (সম্বোধ্য) পুনস্তস্য (কৃষ্ণস্য) নিকটে কোপোদ্ভিন্নপ্রণয়চটুলং (কোপেন উদ্ভিন্নঃ উদ্গতঃ যঃ প্রণয়ঃ প্রেমা তেন চটুলং চঞ্চলং ধৃষ্টমিতি যাবৎ যথা স্যাত্তথা) ক্রমবশাৎ (ক্রমেণ) দশভিরবতারৈঃ (মৎস্য-কূর্ম্ম-বরাহাদিভিঃ) বিলসিতাং (শোভিতাং) কথাং আচক্ষীথাঃ (কথয়)। ১২৭

অনুবাদ। হে ভ্রাতঃ, এইরূপে প্রেমপ্রকাশপূর্ব্বক কৃষ্ণ শুনিতে থাকিলে তত্রস্থ তদীয় পরিবারবর্গকে অনুনয়পূর্ব্বক পুনর্ব্বার তাঁহার নিকট

প্রণয়-ক্রোধে তরলিত হইয়া অনুক্রমে মৎস্য-কূর্ম্মাদি শ্রীভগবানের দশাবতার-লীলা কথা বলিও। ১২৭

গ্রহীতুং ত্বাং প্রেমামিষ-পরিবৃতং চিত্তবড়িশং
মহামীনং ক্ষিপ্রং ন্যধিত রসপূরে মম সখী।
বিবেকাখ্যং ছিত্ত্বা গুণমথ তদগ্রাসি ভবতা
হতাশেয়ং কিং বা শিব শিব বিধাতুং প্রভবতি ? ১২৮

গ্রহীতুমিতি। মম সখী (রাধা) মহামীনং ত্বাং গ্রহীতুং (ধর্ত্তুং) রসপূরে (রাগপ্রবাহে) প্রেমামিষপরিবৃতং (প্রেমৈব আমিষং মাংসাদিরূপং লোভ্যবস্তু তেন পরিবৃতং পরিব্যাপ্তং) চিত্তবড়িশং (মনোরূপং মৎস্যবেধনযন্ত্রবিশেষং) ক্ষিপ্রং (তূর্ণং) ন্যধিত (অক্ষিপৎ)। অথ (বড়িশ-ক্ষেপণানন্তরং) ভবতা বিবেকাখ্যং গুণং (সূত্রং) ছিত্ত্বা তৎ (বড়িশং) অগ্রাসি (নিগীর্ণং, পক্ষে বিচাররূপং গুণং ধর্ম্মং ছিত্ত্বা ইত্যাদি। এতেন শ্রীকৃষ্ণস্য মহামোহনশক্তি-প্রভাবেণ রাগোন্মত্তায়াস্তস্যা রাধায়াঃ ধর্ম্মাধর্ম্মবিচারোঽপি ভ্রংসিত ইতি ধ্বনিঃ। অতএব তস্যাঃ ন কোঽপি দোষঃ) শিব শিব (খেদাতিশয়সূচিকা বীপ্সা) হতাশা (ভগ্নাশা) ইয়ং (মম সখী) কিং বা বিধাতুং (কর্ত্তুং) প্রভবতি (সমর্থা ভবতি, ন কিমপীত্যর্থঃ)।

ইদানীং ক্রমেণ দশাবতার-কথাবর্ণন-ব্যাজেন শ্রীমন্নন্দনন্দনস্য সর্ব্বাবতারিত্বং সর্ব্বরসাশ্রয়ত্বঞ্চ ধ্বনিতম্। অত্রামিষশব্দেন প্রেম্নি লোভাতিশয়ঃ সূচ্যতে। রূপকালঙ্কারঃ। ১২৮

অনুবাদ। আমার সখী মহামীনরূপী তোমাকে ধরিতে অভিলাষ করিয়া প্রেমরূপ লোভনীয় বস্তু দ্বারা আকর্ষণপূর্ব্বক চিত্তবড়িশ অনুরাগ-

প্রবাহে শীঘ্র নিক্ষেপ করিয়াছিলেন। তাহার পর বিবেক নামে যে সূত্র আছে, তাহা ছিন্ন করিয়া সেই বড়িশ তুমি গলাধঃকরণ করিয়াছ অর্থাৎ তাহার মনোহরণ করিয়াছ। হায়! হায়! এইরূপ অবস্থায় আমার সখী কি করিতে পারে? তাৎপর্য্য এই যে, তোমার মহামোহিনী শক্তিদ্বারাই রাধার বিবেক বা ধর্ম্মাধর্ম্ম-বিচার-বুদ্ধি অপহৃত হইয়াছে। যে বিবেকরূপ রজ্জু দ্বারা জগতের সাধ্বী রমণীগণ তাহাদের পাতিব্রত্যধর্ম্ম কুল-শীল-লজ্জা অবিচল ভাবে বাঁধিয়া রাখে, সেই রজ্জু ছেদন করায় আমার সখীর হিতাহিত জ্ঞান তিরোহিত হইয়াছে। তিনি তোমার অনুরাগ-সাগরের প্রবাহে ভাসিয়া গিয়াছেন। হায়! হতভাগিনী রাধা এখন কি করিতে পারে? তুমি নিজেই উপদেশ কর। ১২৮

বরাকীয়ং দৃষ্ট্বা সুভগ। বপুষো বিভ্রমভরং
তবাভ্যর্ণং ভেজে পরমকুতুকোল্লাসিতমতিঃ।
তিরোধায় স্বাঙ্গং প্রকটয়সি যত্ত্বং কঠিনতাং
তদেতৎ কিং ন স্যাৎ তব কমঠমূর্ত্তেঃ সমুচিতম্? ॥ ১২৯

বরাকীতি। সুভগ (হে সুন্দর) ইয়ং বরাকী (মূঢ়া মম সখী) তব বপুষঃ (শরীরস্য) বিভ্রমভরং (বিলাসাতিশয়ং) দৃষ্ট্বা পরমকুতুকোল্লাসিতমতিঃ (পরমেণ মহতা কুতুকেন লৌল্যেন উল্লসিতা মতির্যস্যাস্তথাভূতা সতী) অভ্যর্ণং (সান্নিধ্যং) ভেজে (অভজৎ। কিন্তু) ত্বং স্বাঙ্গং (স্বং শরীরং) তিরোধায় (সংগোপ্য) যৎ কঠিনতাং (কাঠিন্যং) প্রকটয়সি (প্রকাশয়সি) তৎ এতৎ তব কমঠমূর্ত্তেঃ (কূর্ম্মবিগ্রহস্য) সমুচিতং কি ন স্যাৎ? (অপি তু স্যাদেব, কূর্ম্মশরীরধারিণস্তব যুক্তমেতৎ।) ১২৯

অনুবাদ। হে সুন্দর! আমার সখী মূঢ়া অতএব শোচনীয় দশা লাভ করিয়াছে। সে তোমার শরীরের বিলাসাতিশয্য অর্থাৎ লীলায়িত

শোভা দর্শন করিয়া পরম কৌতুকভরে তোমার নিকট গমন করিয়াছিল কিন্তু তুমি তোমার স্বীয় স্বাভাবিক (নরাকৃতি) স্বরূপ গোপনপূর্ব্বক যে কাঠিন্য প্রকাশ করিয়াছ, তাহা যুক্তিযুক্তই বটে; কারণ—তুমিই কূর্ম্মরূপে অবতীর্ণ হইয়াছিলে।

তাৎপর্য্য এই যে, কূর্ম্মাদি অবতার স্বয়ং ভগবানের অংশাংশ বা কলা, কারণ তাঁহারা দ্বিতীয়-পুরুষ হইতে আবির্ভূত হন। এখানে অংশী ও অংশের অভেদ কথনেই, 'তুমিই কূর্ম্মরূপ গ্রহণ করিয়াছ' বলা হইল। নিত্যলীলা-পুরুষোত্তম স্বয়ং ভগবান শ্রীনন্দনন্দনের স্বরূপ—নরাকার। সেই জন্য শ্রীচৈতন্যচরিতামৃতে উক্ত আছে,—

'কৃষ্ণের যতেক খেলা, সর্ব্বোত্তম নর লীলা,
নরবপু তাহার স্বরূপ।
গোপবেশ বেণুকর, নব কিশোর নটবর
নর-লীলা হয় অনুরূপ'। ১২৯

**সদা কংসারাতে! স্ফুরতি চিরমদ্যাপি ভবতঃ**
**স্ফুটং ক্রোড়াকারে বপুষি নিবিড়প্রেম-লহরী।**
**যতঃ সা সৈরিন্ধ্রী মলয়রুহপঙ্ক-প্রণয়িনী**
**ত্বয়া ক্রোড়ীচক্রে পরমরভসাদাত্মদয়িতা॥ ১৩০**

সদেতি। কংসারাতে (হে কংসারে) অদ্যাপি ভবতঃ ক্রোড়াকারে (বরাহরূপে, 'বরাহঃ শূকরো ঘৃষ্টিঃ কোলঃ পোত্রী কিরিঃ কিটিঃ। দ্রংষ্ট্রী ঘোণী স্তব্ধরোমা ক্রোড়ো ভূদার ইত্যপি॥' ইত্যমরঃ) বপুষি (শরীরে) নিবিড়প্রেমলহরী (ঘনপ্রেমতরঙ্গঃ) সদা চিরং (দীর্ঘকালং ব্যাপ্য)

স্ফুটং ( অভিব্যক্তং যথা স্যাত্তথা ) স্ফুরতি ( রাজতে )। যতঃ ত্বয়া পরমভরসাৎ ( পরমানন্দাৎ ) সা ( প্রসিদ্ধা ) মলয়রুহ-পঙ্কপ্রণয়িনীং ( চন্দনচর্চ্চাদানেন প্রণয়ো হস্ত্যস্তাং সা, তথাহি ভাগবতে—'ধর্ষিতাত্মা দদৌ সান্দ্রমুভয়োরনুলেপনম্' ) সৈরিন্ধ্রী ( কুব্জা ) আত্মদয়িতা ক্রোড়ীচক্রে নিজপ্রিয়ত্বেন স্বীচক্রে ইত্যর্থঃ।

অস্মিন্ শ্লোকে ভঙ্গ্যা প্রণয়াভিযোগঃ ব্যঞ্জিতঃ। যথা বরাহ-বপুর্ধারিণস্তব দন্তাগ্রে শশিনি কলঙ্কেব ধরণী লগ্নাসীত্তদ্বৎ তব ক্রোড়ে সৈরিন্ধ্রী রাজতে, অহো শোভাতিশয় ইতি ধ্বনিঃ। অত্র ক্রোড়শব্দস্য শ্লেষঃ স্পষ্টঃ—বরাহোঽঙ্কশ্চ। ১৩০

অনুবাদ। হে কংসারি, আজও তোমার বরাহাকারবিশিষ্ট শরীরে বহুকালব্যাপী প্রেমতরঙ্গ দৃষ্ট হইতেছে। যেহেতু তুমি পরমানন্দে সেই চন্দনচর্চ্চালেপনকারিণী প্রেমবতী কুব্জাকে নিজ প্রিয়া-জ্ঞানে ক্রোড়ে ধারণ করিয়াছ। ১৩০

চিরাদন্তর্ভূতা নরহরিময়ী মূর্ত্তিরভিত-
স্তদীয়ো ব্যাপারস্তব হি ন যযৌ বিস্মৃতি-পথম্।
বিনীত-প্রহ্লাদস্ত্বমিহ পরমক্রূরচরিত-
প্রযুক্তো যস্তুয়ঃ পরহৃদয়-ভেদং জনয়সি॥ ১৩১

চিরাদিতি। নরহরিময়ী ( নৃসিংহাকারা ) মূর্ত্তিঃ চিরাৎ অন্তর্ভূতা ( মনসি বিরাজমানা তবেতি শেষঃ ); হি ( যতঃ ) তদীয়ঃ ( নরহরি-সম্বন্ধী ) ব্যাপারঃ ( কার্য্যং ) তব বিস্মৃতিপথং ন যযৌ ( নৃসিংহাবতার-রূপেণ ত্বয়া যৎ কৃতং তদেবাধুনা ন বিস্মৃতমিতি ভাবঃ। যৎ ( যতঃ ) বিনীতপ্রহ্লাদঃ ( বি-নীতঃ বিশেষেণ ভক্তত্বেন স্বচরণকমলে নীতঃ স্বীকৃতঃ

প্রহ্লাদঃ হিরণ্যকশিপু-তনয়ঃ যেন তথোক্তঃ, পক্ষে বিনীতঃ হৃতঃ প্রহ্লাদঃ প্রকৃষ্টানন্দঃ অস্মাকং যেন সঃ, প্রচুরবিরহদুঃখদায়িত্বাদিত্যর্থঃ ) ত্বং ইহ ( ভক্তোদ্ধারবিষয়ে, বিরহদানে চ ) পরমক্রূরচরিতপ্রযুক্তঃ ( পরং অত্যন্তং অক্রূরং সদয়ং যৎ চরিতং তেন প্রযুক্তঃ নিযুক্তঃ, তদ্রূপভক্তবৎসলচরিত-বিশিষ্ট ইত্যর্থঃ। পক্ষে পরমেণ ক্রূরেণ নিষ্ঠুরেণ চরিতেন প্রকর্ষেণ যুক্তঃ, অস্মাকং বিরহদুঃখ-দানেনাকারুণ্য-প্রকটনাদিত্যর্থঃ তাদৃশঃ সন্ ) ভূয়ঃ ( পুনঃপুনঃ ) পরহৃদয়ভেদং ( পরস্য শত্রোঃ হিরণ্যকশিপোঃ হৃদয়ভেদং হৃদয়বিদারণং। পক্ষে পরাসাং অস্মাকং, অন্যৎ সমানং ) জনয়সি ( করোসি ইতি ভাবঃ )। ১৩১

অনুবাদ। বহু দীর্ঘকাল ধরিয়া নৃসিংহমূর্ত্তি তোমার মধ্যে অন্তর্ভূত আছে অর্থাৎ হিরণ্যকশিপুর সম্বন্ধে যেরূপ সেই মূর্ত্তি দ্বারা নিষ্ঠুর আচরণ কৃত হইয়াছিল, এখন আমাদের সম্বন্ধেও সেইরূপ কৃত হইল। সকল অবতারই অবতারীর মধ্যে অন্তর্গত আছে। যেহেতু সেই অবতারের কার্য্য আজও বিস্মৃত হও নাই, নরসিংহরূপে তুমি প্রহ্লাদকে ভক্তরূপে বরণ করিয়া তাহার অশেষ দুঃখ মোচন করিয়াছিলে। এখনও তুমি 'বি-নীতপ্রহ্লাদ' অর্থাৎ আমাদের মহাবিরহদুঃখ দান করিয়া তোমার ব্রজবাসকালে যে প্রকৃষ্ট আনন্দ ছিল তাহা হরণ করিয়াছ। ভক্ত-উদ্ধার বিষয়ে তুমি পরমকরুণলীলা প্রকাশ করিয়াছ, আমাদের সম্বন্ধে কিন্তু অত্যন্ত নিষ্ঠুর লীলাই দেখাইয়াছ, যে হেতু সৌভাগ্যের চরম-শিখরে উঠাইয়া বিরহের অতলসাগরে আমাদিগকে মগ্ন করিয়াছ। এইরূপ পূর্ব্বে যেমন অদ্ভুত নখ সমূহ দ্বারা হিরণ্যকশিপুর হৃদয় বিদীর্ণ করিয়াছিলে, এখন সেইরূপ বিরহ-ব্যথা প্রদান করিয়া আমাদের হৃদয় ছিন্ন ভিন্ন করিতেছ। সেই জন্য বলিতেছি—নৃসিংহরূপে তুমি অবতীর্ণ হইয়া যে সকল কার্য্য করিয়াছিলে, এখন তাহারই পুনরাবৃত্তি হইতেছে।

মূলে 'অন্তর্ভূ র্তা'শব্দ আছে, উহার তাৎপর্য্য-বোধে শ্রীচৈতন্য-চরিতামৃতের উক্তিটী এখানে দ্রষ্টব্য।

'পূর্ণ ভগবান্ অবতরে যেই কালে
আর সব অবতার তাতে আসি মিলে'। ১৩১

**যদাত্মানং দর্পাদগণিতগুরুর্বামন ! মুদা**
**মনোবাদ্যে নাট্যং ত্বয়ি বলিতয়া কল্পিতবতী।**
**প্রপেদে তস্যেদং ফলমুচিতমেব প্রিয়সখী**
**বিদূরে যৎ ক্ষিপ্তা ব্যসনকুলপাশৈর্নিগড়িতা। ১৩২**

যদিতি। বামন (ইতি সম্বোধনং) প্রিয়সখী (রাধা) বলিতয়া (তব প্রেমাতিশয়বলশালিত্বেন। পক্ষে বলিতয়া বিরোচন-পুত্রসদৃশতয়া) দর্পাৎ (গর্ব্বাৎ, মমৈবাসৌ কৃষ্ণ ইত্যেবং মধুস্নেহোত্থমদীয়াভিমানাৎ ইত্যর্থঃ) অগণিতগুরুঃ (অগণিতাঃ তুচ্ছীকৃতাঃ গুরবঃ শশ্র্বাদয়ঃ যয়া সা) মুদা (হর্ষেণ) মনোবাদ্যে (মন এব বাদ্যং যস্য তস্মিন্ চঞ্চলমানস-সংকল্পানুরূপকার্য্য-কারিণে) ত্বয়ি যৎ নাট্যং (মহাপ্রেমময়মিতি শেষঃ) কল্পিতবতী (তব নিখিলাভিলাষান্ পূরিতবতীত্যর্থঃ) তস্য (নাট্যস্য) ইদং উচিত-মেব ফলং প্রপেদে (লেভে)। যৎ (যস্মাৎ) ব্যসনকুলপাশৈঃ (বিপত্তি-সমূহরূপৈরজ্জুভিঃ) নিগড়িতা (বন্ধনং প্রাপ্তা) বিদূরে (তব সঙ্গাদিতি শেষঃ) ক্ষিপ্তা (পতিতা ত্বয়েতি শেষঃ।

অস্মিন্ শ্লোকে শব্দার্থয়োঃ শ্লেষঃ স্পষ্টঃ। যথা বলিনা বিরোচন-তনয়েন তস্য গুরোঃ শুক্রাচার্য্যস্যোপদেশঃ দর্পভরেণাবহেলিতঃ কপট-বামনায় ত্রিপাদভূমিং দত্ত্বা পাতালবাসরূপং দুঃখঞ্চ লব্ধং, তদ্বৎ মম সখী রাধা গুরুজনানামুপদেশং ত্বৎপ্রেমপ্রবাহেণ তৃণবত্তুচ্ছীকৃত্য মহাবিরহ-

দুঃখং প্রাপ। যুক্তমেতৎ, যতঃ তব বামনাবতারে প্রকটিতং মহাদৈন্য-ভরকাপট্যং নেদানীমপি ত্বয়া বিস্মৃতম্।

বিপরীতলক্ষণয়া শ্রীকৃষ্ণং প্রতি প্রণয়রোষগর্ভাক্ষেপোঽয়ং।

'মনোবাদ্যে' ইতি। যে যে তব মনসি প্রেমসংকল্পা উদিতাস্তাং-স্তানেব শ্রীরাধয়া প্রপূরিতাঃ। তব মনোবাদ্যযন্ত্রানুরূপং হি তস্যাঃ প্রেম-নাট্যম্। তব হার্দ্দানুরূপমেবৈতৎ যুক্তং তস্য ফলং দুঃখম্। ১৩২

অনুবাদ। হে বামন! প্রিয়সখী রাধা তোমার প্রেমবলে আপনাকে বলবতী মনে করিয়া গর্ব্বভরে তদীয় শ্বশ্রূ প্রভৃতির উপদেশ-বাক্য অবহেলা করিয়াছেন, কারণ তখন তিনি ইহাই বুঝিয়াছিলেন যে, তুমি তাহারই অন্যের নহ। এই রূপে তিনি তোমার মনোবাদ্যের অনুরূপ প্রেমনাট্য-কলা প্রকাশিত করিয়াছেন অর্থাৎ তোমার মানস সংকল্পানুরূপই লীলা-বিলাসাদির দ্বারা তোমার আনন্দ বিধান করিয়াছেন।

যে যে লীলার সুর তোমার মনোবাদ্যে ঝঙ্কৃত হইত সেই সুরের অনুগতা হইয়া তিনি প্রেমলীলা পোষণ করিয়াছেন। শ্রীস্তবাবলীতে উক্ত আছে; শ্রীকৃষ্ণের ধীরললিতোচিত নায়কধর্ম্মের বৃদ্ধির জন্য শ্রীরাধিকা ব্রত গ্রহণ করিয়াছিলেন অর্থাৎ দান, মান, সূর্য্যপূজা-প্রভৃতি যে সকল লীলা প্রকাশিত হইয়াছে, তাহাতে প্রেমের অন্তরায়স্বরূপ নিখিল বস্তু দূরীভূত করিয়া কেবল প্রেয়সীর প্রেমবশ্যতাই অভিব্যক্ত হইয়াছে। সেই প্রেমনাট্যের বিরহদুঃখ-প্রাপ্তিরূপ ফল যুক্তিযুক্তই বটে। যে হেতু শত শত বিরহ বিপত্তি-জালে বদ্ধ করিয়া তোমার সাক্ষাৎ সঙ্গলাভে বঞ্চিত করিয়া বহুদূরে আমার সখীকে তুমি নিক্ষেপ করিয়াছ অর্থাৎ তাহার সংবাদও যাহাতে তোমার শ্রবণগোচর না হয়, সেই রূপ বহু দূরদেশ মথুরায় গমন করিয়াছ।

বলিরাজ যেরূপ তাহার গুরু শুক্রাচার্য্যের উপদেশ অবহেলা করিয়া বামনদেবের দ্বারা বদ্ধ হইয়া পাতালে নিক্ষিপ্ত হইয়াছিল, আমার সখীর অবস্থাও তদ্রূপ। যুগে যুগে তোমার কপট ব্যবহার শাস্ত্রে প্রসিদ্ধই আছে। ১৩২

ইয়ং নাথ! ক্রূরা ভৃগুপতনমাকাঙ্ক্ষতি ততো
যদস্যাং কাঠিন্যং তব সমুচিতং তদ্ভৃগুপতেঃ।
ইয়ং তে দুর্ব্বোধাকৃতিরথ ভবদ্বিস্মৃতি-পথং
যতো যাতঃ সাক্ষাদ্গুরুরপি স নন্দীশ্বর-পতিঃ॥ ১৩৩

ইয়মিতি। নাথ (ইতি সম্বোধনং) ইয়ং (মম সখী) ক্রূরা (নির্দ্দয়া সতী স্ব-শরীরং প্রতীতি ভাবঃ) ভৃগুপতনং (ভৃগোঃ পর্ব্বতোচ্চপ্রদেশাৎ পতনম্ 'প্রপাতস্তুতটো ভৃগুঃ' ইত্যমরঃ) আকাঙ্ক্ষতি (অভিলষতি) ততঃ (তস্মাৎ কারণাৎ) অস্যাং (মৎসখ্যাং) যৎ কাঠিন্যং (ক্রৌর্য্যং মাথুর-প্রবাসস্থিতিজন্যমিতি শেষঃ) তৎ তব ভৃগুপতেঃ (পরশুরামস্য) সমুচিতং (ন্যায়সঙ্গতং)। তে (তব) ইয়ং আকৃতিঃ দুর্ব্বোধা (দুর্জ্ঞেয়া, পরম-সুকুমারতনোরভাবনীয়-দুঃখদানাদিতি ভাবঃ। ত্বং হৃন্তর্ভৃগুপতিরেব বহির্ভুবনমোহন-শ্যামসুন্দররূপেণাবির্ভূতঃ।) অথ (পাদপূরণে) যতঃ (যস্মাৎ) স নন্দীশ্বরপতিঃ (শ্রীব্রজরাজ-নন্দঃ) সাক্ষাৎ গুরুরপি (নিত্যসিদ্ধঃ পিতাপি ভবদ্বিস্মৃতিপথং যাতঃ (ত্বয়া বিস্মৃতঃ ইত্যর্থঃ)। অহো আশ্চর্য্যং পরমবৎসলঃ শ্রীমন্নন্দঃ, যো হি তব অনাদি-সিদ্ধঃ পিতা, সোঽপি ত্বয়া ন স্মর্য্যতে, দূরে আস্তাং অস্মৎপ্রিয়সখীবার্ত্তেতি ধ্বনিঃ।

তথাহি শ্রীভাগবতে,,—

'স্মরতি সঃ পিতৃগেহান্ সৌম্যবন্ধূংশ্চ গোপান্' ইত্যাদি।

যথা হি ভৃগুপতির্ধরণীং নিঃক্ষত্রিয়ামকরোৎ তদ্বৎ ত্বমপি পরমনৃশংসাচরণমবলম্ব্যাধুনা ত্বদ্বিরহদুঃখার্ণবমগ্নং গোকুলং প্রাণিশূন্যং বিধাতুমুদ্যোগীত্যন্তর্ধ্বনিঃ। ১৩৩

অনুবাদ। হে যদুনাথ, এই আমার সখী আপনার দেহের প্রতি অতিশয় নির্দ্দয়া হইয়া পর্ব্বত হইতে উহার পতনাভিলাষ করিতেছেন। সেই কারণ রাধার প্রতি তুমি যে বিরহদানরূপ কাঠিন্য অবলম্বন করিয়াছ, তাহা পরশুরামরূপ—তোমার যুক্তিযুক্তই বটে। ভৃগুপতি শব্দের শ্লেষে পর্ব্বতের মত কঠোরত্বও এখানে ধ্বনিত হইতেছে। সেই ভৃগুপতির মত তোমার আচরণ দৃষ্ট হইতেছে। তোমার আকার দুর্জ্ঞেয়, কারণ বাহিরে দেখিলে দ্বিভুজ মুরলীধারী পরম-সুকুমারশরীর ত্রিভুবনসুন্দর মধুর যশোদানন্দই মনে হয় কিন্তু অন্তরে সেই নিষ্ঠুর ভৃগুপতি পরশুরামের ধর্ম্ম অদ্যাপি বিদ্যমান। তিনি যেরূপ পৃথিবীকে নিষ্ঠুরভাবে ক্ষত্রিয়শূন্য করিয়াছিলেন, এমন কি স্বীয় জননীকেও পিতার আদেশে মারিতে পশ্চাৎপদ হন নাই, সেইরূপ তুমিও বিরহসাগরে মগ্ন ব্রজকে প্রাণি-শূন্য করিতে উদ্যত হইয়াছ। যেহেতু শ্রীব্রজরাজ-নন্দ, যিনি পরম বৎসল ও অনাদি-সিদ্ধ পিতৃরূপে তোমার সাক্ষাৎ গুরুবর্য্য; তাঁহাকেও তুমি বিস্মৃত হইয়াছ। সেই নন্দরাজ আজ তোমার বিরহে ক্রন্দন করিয়া অন্ধ হইয়াছেন। সেইজন্য তোমার আকার দেখিয়া তোমার অন্তরের কাঠিন্য কিছুই উপলব্ধি হয় না—স্বপ্নেও ঈদৃশ বিস্ময়জনক চরিত্রের কথা মনে উদিত হয় না। ১৩৩

**নিরানন্দা গাবশ্চিরমুপহতা দূষণ-কুলৈঃ**
**খরায়ন্তে সত্যো রঘুতিলক! গোবর্দ্ধন-তটাঃ।**

বিরাধত্বং ঘোষো ব্রজতি ভবদীয়-প্রবসনা-
দিদানীং মারী চ স্ফুটমিহ নরীনর্ত্তি পরিতঃ ॥ ১৩৪

নিরানন্দা ইতি। রঘুতিলক ( হে রঘুকুলবিভূষণ ) গাবঃ ( ধেনবঃ পক্ষে পৃথিব্যঃ) দূষণকুলৈঃ (অমঙ্গল-সমূহৈঃ পক্ষে তন্নাম-রাক্ষসবৃন্দৈঃ) চিরং ( দীর্ঘকালং ) উপহতাঃ ( উপদ্রুতাঃ )। গোবর্দ্ধনতটাঃ ( গোবর্দ্ধন-পর্ব্বত-সানুপ্রদেশাঃ ) খরায়ন্তে ( শানিততীক্ষ্ণবাণা ইব আচরন্তি, 'তিগ্মং তীক্ষ্ণং খরং' ইত্যমরঃ। শ্রীকৃষ্ণ-স্মৃত্যুদ্দীপনেন হৃদয়ং ভিনত্তীতি ভাবঃ। পক্ষে তন্নাম-রাক্ষসবদাচরন্তি।) ভবদীয়-প্রবসনাৎ ( তব মাথুর-প্রস্থানাৎ ) ঘোষঃ ( আভীরপল্লী—গোকুলঃ ) বিরাধত্বং ( বিগতা রাধা যস্মাৎ স বিরাধঃ তস্য ভাবঃ, রাধাশূন্যত্বমিত্যর্থঃ তস্যাঃ মৃতিদশায়া আসন্নত্বাৎ, পক্ষে তন্নাম-রাক্ষসত্বং, তব বিরহে ভয়াবহত্বাৎ ) ব্রজতি ( গচ্ছতি )। ইদানীং ( অধুনা ) ইহ ( বৃন্দাবনে ) পরিতঃ ( সর্ব্বতঃ ) মারী ( মারী মরকং, চ—সমুচ্চয়ে পক্ষে তাড়কা-রাক্ষসী-পুত্রো রাক্ষসবিশেষঃ ) স্ফুটং ( স্পষ্টং যথা স্যাত্তথা ) নরীনর্ত্তি ( পুনঃ পুনঃ নৃত্যতি। )

মারী ইতি, নিজন্ত-মৃ-ধাতোঃ রূপং মারী। শ্রীকৃষ্ণমহাবিরহ এব মারীত্বেনোৎপ্রেক্ষ্যতে, তদ্বত্তীব্র-জ্বালোৎপাদকত্বাদিতি ভাবঃ। বিরহঃ শরীরীব ব্রজে রাজতে। অতএব হে কৃষ্ণ শীঘ্রমাগত্য স্বজনান্ রক্ষেতি ধ্বনিঃ। অত্র 'রঘুকুলতিলক' ইতি সম্বোধনেন প্রিয়াবিয়োগাদ্যসংখ্য-দুঃখসহন-কুশলত্বং ধন্যতে, এতদংশে সাম্যম্। ১৩৪

অনুবাদ। হে রঘুকুলতিলক, ধেনু-সকল অমঙ্গল-সমূহ দ্বারা বহুদিন ব্যাপিয়া উদ্বেজিত হইতেছে, গোবর্দ্ধন পর্ব্বতের সানুপ্রদেশ সকল তোমার লীলাস্মৃতি মনে উদ্দীপিত করিয়া তীক্ষ্ণ প্রখর শরের মত আচরণ করিতেছে

অর্থাৎ ঐ স্থান সকল দর্শনমাত্রই তোমার কথা জাগরিত হইয়া হৃদয় যেন স্মৃতি-শরাঘাতে আকুল হইয়া পড়ে। তোমার মথুরা-প্রস্থান হেতু এই সমগ্র গোকুল এইবার রাধাশূন্য হইবে, কারণ তাহার মৃতিদশা আসন্না। এখন এই বৃন্দাবনে মারী অর্থাৎ মরকের ন্যায় সন্তাপপ্রদ তোমার মহাবিরহ যেন মূর্ত্তি পরিগ্রহ করিয়া নৃত্য করিতেছে। তাৎপর্য্য এই যে, এতদিন তুমি ব্রজে ছিলে, সেই মহাবিরহ আগমন করিতে সমর্থ হয় নাই কিন্তু এখন তোমার অনুপস্থিতি নিবন্ধন সে উল্লাস-ভরে বারম্বার নৃত্য করিতেছে অতএব শীঘ্র এখানে আসিয়া আমাদিগকে রক্ষা কর।

অন্য পক্ষে ব্যাখ্যা :—হে রঘুবংশবিভূষণ, পৃথিবীর প্রদেশ সকল বহুদিন রাক্ষস সকল দ্বারা উপদ্রুত হইতেছে, গোবর্দ্ধনগিরির সানুদেশ-সমূহ রাক্ষসের মত প্রতীয়মান হইতেছে, তোমার মথুরা প্রস্থান হেতু এই সমগ্র গোকুল রাক্ষসের মত ভয়াবহ হইয়াছে, এখন এই বৃন্দাবনে তাড়কা-রাক্ষসীর পুত্র মারীচ চতুর্দ্দিকে পুনঃ পুনঃ নৃত্য করিতেছে। শীঘ্র তুমি আগমন কর, তুমি রামাবতারে মারীচকে বধ করিয়াছিলে, আমাদিগকে তাহার হস্ত হইতে রক্ষা কর। ১৩৪

**প্রপন্নঃ কালোঽয়ং পুনরুদয়িতুং রাস-ভজনৈ-**
**র্বিলাসিন্নদ্যাপি স্ফুটমনপরাধা বয়মপি।**
**বিতন্বানঃ কান্তিং বপুষি শরদাকাশবনিতাং**
**কথং ন ত্বং সীরধ্বজ ! ভজসি বৃন্দাবনমিদম্ ? ॥ ১৩৫**

প্রপন্ন ইতি। বিলাসিন্ সীরধ্বজ ( হে লীলাবিহারিন্ বলদেব, সীরো হলঃ তচ্চিহ্নিতো ধ্বজো যস্য সঃ ) পুনঃ রাস-ভজনৈঃ ( রাসসেবনৈঃ রাস-

লীলাভিরিত্যর্থঃ ) উদয়িতুং ( উপস্থাপয়িতুং ) অয়ং কালঃ প্রপন্নঃ ( প্রাপ্তঃ আগত ইত্যর্থঃ, আসন্নোঽয়ং রাসলীলাকালঃ ইতি ভাবঃ )। অদ্যাপি (অধুনাপি) বয়মপি স্ফুটং অনপরাধা ( ন অপগতা রাধা যাভ্যঃ তাঃ, রাধয়া সহ বর্ত্তমানা ইত্যর্থঃ। পক্ষে অপরাধশূন্যাঃ ) অতঃ শরদাকাশবনিতাং ( শরৎকালস্য আকাশেন সেবিতাং ধৃতাং শুভ্রামিতি ভাবঃ ) কান্তিং ( দীপ্তিং ) বপুষি ( শরীরে ) বিতন্বানঃ ( বিস্তারয়ন্ ) ত্বং ইদং ( বৃন্দাবনং ) কথং ( কিং ) ন ভজসি ( আগচ্ছসি ? )।

শ্রীভাগবতে পঞ্চষষ্টিতমাধ্যায়ে শ্রীবলদেবচন্দ্রস্য গোপীভিঃ সহ মধু-মাধব-মাসদ্বয়ে ক্ষপাসু রহোবিহারঃ বর্ণিতঃ। তত্র যা গোপ্য উক্তাস্তাঃ খলু শ্রীকৃষ্ণপ্রেয়সীভ্যোঽন্যাঃ জ্ঞেয়াঃ। অন্যথা তাভিঃ সহ বিলাসো ন সম্ভাব্যতে। উক্তঞ্চ শ্রীধরস্বামিচরণৈঃ,—'শ্রীকৃষ্ণক্রীড়াসময়েঽনুৎপন্নানাং অতিবালানাঞ্চান্যাসামিত্যভিযুক্তপ্রসিদ্ধিঃ'। 'শঙ্খচূড়বধসময়-হোরিকা-ক্রীড়ায়াং যা শ্রীকৃষ্ণপ্রেয়স্-সম্বলিততয়া রামপ্রেয়স্যোঽপি নির্দ্দিষ্টাস্তাসা-মেবেত্যস্মৎপ্রভুচরণাঃ' ( সারার্থদর্শিনী )। প্রীতিসন্দর্ভোপসংহারে গৌণ-সম্ভোগ-প্রতিপাদনাবসরে সংগানস্যোদাহরণে সকৃষ্ণবলদেবচন্দ্রস্য শ্রীব্রজ-গোপীভিঃ সহ বিহারঃ দর্শিতঃ, ভবিষ্যোত্তরখণ্ডে তথৈব বিহিতঃ, নায়ং দোষাবহঃ। আর্য্যাবর্ত্তীয়প্রজানামদ্যাপি তাদৃশ আচারঃ দৃশ্যতে।' অতএব যস্ত্বং বলদেবরূপেণ বসন্তরাসক্রীড়াদিবিভ্রমৈঃ গোপীনাং রতিমুদ্দীপিতবান্ স ত্বং কথমধুনা নাগচ্ছসীতি ধ্বনিঃ। ১৩৫

অনুবাদ। হে লীলাবিলাসিন্ হলধর, পুনর্ব্বার রাসক্রীড়ার কাল আগত প্রায়। এখনও আমরা রাধাশূন্যা হই নাই—অর্থাৎ রাসলীলায় যে শ্রীরাধাই প্রধান কারণ, তিনি এখনও কোন রূপে প্রাণ ধারণ করিতেছেন অথবা আমরা নিরপরাধরূপে বিদ্যমান আছি

শরৎকালীন শুভ্র স্বচ্ছ আকাশের মত শরীরের কান্তি-ধারণপূর্ব্বক তুমি কেন এই বৃন্দাবনে আগমন করিতেছ না ?

শ্রীবলদেবচন্দ্ররূপে তুমিই ব্রজে কত লীলাবিলাস করিয়াছ, শ্রীরাস-লীলার কাল আগত, কেন তবে উদাসীন হইয়া মথুরায় অবস্থান করিতেছ ? ১৩৫

ন রাগং সর্ব্বজ্ঞ ! ক্বচিদপি বিধত্তে রতিপতিং
মুহুর্দ্বেষ্টি দ্রোহং কলয়তি বলাদিষ্ট-বিষয়ে ।
চিরং ধ্যানাসক্তা নিবসতি সদাসৌ গতরতি-
স্তথাপ্যস্যাং হংহো সদয়হৃদয়স্ত্বং ন দয়সে ? ॥ ১৩৬

নেতি। সর্ব্বজ্ঞ ( হে বুদ্ধ ) অসৌ ( মম সখী ) ক্বচিদপি ( বিষয়ে ) রাগং ( আসক্তিং ) ন বিধত্তে ( ধারয়তি )। রতিপতিং ( কামং ) মুহুঃ ( পুনঃ পুনঃ ) দ্বেষ্টি ( নাভিনন্দতি তস্য শ্রীকৃষ্ণবিরহে দুঃখমূলত্বাদিতি ভাবঃ। সহি শ্রীকৃষ্ণবিরহ-কারণং অতএব তং শ্রীরাধা শত্রুত্বেন মন্যতে। ) ইষ্টবিষয়ে ( স্রক্‌চন্দনাদ্যভীষ্টদ্রব্যায় তৎ প্রতীত্যর্থঃ ) বলাৎ দ্রোহং কলয়তি ( করোতি, তৎসমুদয়ং পরিত্যজতীতি ভাবঃ )। গতরতিঃ ( বীতরাগা সতী আহারবিহারাদৌ ইত্যর্থঃ ) চিরং ( দীর্ঘকালং ব্যাপ্য ) ধ্যানাসক্তা ( ত্বয়ি লীনচিত্তা ) নিবসতি ( তিষ্ঠতি )। তথাপি অস্যাং ( রাধায়াং ) সদয়হৃদয়ঃ ( করুণচিত্তঃ ), তথাহি শ্রীগীতগোবিন্দে—'সদয়হৃদয়-দর্শিতপশুঘাতং' ) ত্বং ন দয়সে ( নানুকম্পসে ? ) হংহো ( বিস্ময়ে )।

তব সমত্বভাবত্বাদপি মম সখ্যনুকম্পার্হেত্যস্মিন্ শ্লোকে ধ্বন্যতে। ত্বং হি বুদ্ধাবতারে জড়বিষয়েষ্বাসক্তিং ত্যজসি অসত্যত্বাত্তেষাম্, নারীদর্শন-মপি নাভিলষসি তাসাং সংসারদুঃখমূলত্বাৎ, নির্ব্বাণ প্রাপ্তিরূপাভীষ্টকার্য্যে দ্রোহং বাসনা-মারাদিকৃতমনুভবসি, বীতরাগঃ সন্ বোধিদ্রুমতলে

ধ্যানমগ্নস্তিষ্ঠসি, অতএব তাদৃশবিশ্বমঙ্গলমাশংসন্ করুণাঘনস্ত্বং যো পশুঘাত-দর্শনেঽপি স্বাজ্ঞারূপবেদবিরুদ্ধবাদপ্রবর্ত্তনেনাপি যজ্ঞবিধায়কবেদবাক্যানি নিন্দসি, স ত্বং কথং ত্বদেকজীবনানাং স্বজনানাং প্রাণবিয়োগেঽপ্যশ্ম-সারহৃদয়ঃ মথুরায়াং সুখং তিষ্ঠসীতি ধ্বনিঃ। বিষয়বিরতিধ্যানাদয়ঃ—স্বাভীষ্টা-লাভজনিতানুভাবাঃ জ্ঞেয়াঃ। ১৩৬

অনুবাদ। হে সর্ব্বজ্ঞ ( বুদ্ধ ), আমার সখীর কোন বিষয়ে আসক্তি নাই অর্থাৎ আহার বিহার অথবা জীবন ধারণেরও আসক্তি দৃষ্ট হয় না, তিনি কামের প্রতি দ্বেষ করেন, যেহেতু বিরহাবস্থায় সে পীড়া প্রদান করে, তিনি অভীষ্ট দ্রব্য মাল্যচন্দনাদি দূরে পরিত্যাগ করিতেছেন, তিনি সকল বিষয়ে বীতস্পৃহ হইয়া নিরন্তর দীর্ঘকাল তোমার ধ্যানে মগ্ন থাকেন, তথাপি কি আশ্চর্য্য! তোমার হৃদয় করুণাপূর্ণ হইলেও তাহার প্রতি তুমি দয়া প্রকাশ করিতেছ না।

হে সর্ব্বজ্ঞ, তুমি সকলই জান, বুদ্ধাবতারে যেরূপ তোমার অবস্থা হয়, আমার প্রিয়সখীর অবস্থাও সেইরূপ। তুমি বুদ্ধরূপে জড়ীয় বিষয়-সমূহ অসদ্বোধে বীতস্পৃহ হইয়া থাক, স্ত্রীগণের সঙ্গ অভিলাষ করনা, কারণ উহা দুঃখের মূল। দীর্ঘকাল বোধিদ্রুমতলে নিখিল ভোগ্য বিষয় হইতে চিত্ত প্রত্যাহৃত করিয়া গভীর ধ্যানমগ্ন হও এবং নির্ব্বাণের প্রাপ্তি-উপায় অনুসন্ধান কর। সেই সময় অভীষ্ট-বস্তু-লাভ বিষয়ে বাসনা ও মারকৃত বিঘ্ন দ্বারা তুমি উপদ্রুত হইয়া থাক।

তোমার যে সদয় হৃদয় যজ্ঞে পশুহনন-ব্যাপার-দর্শনেও ব্যথিত হয় ও শ্রুতিমুখে তুমি নিজে যে যজ্ঞাদির বিধান করিয়াছ, বুদ্ধাবতারে তুমি সেই বেদ-বিধির নিন্দা কর, সেই তুমি আমার সখীর প্রতি কেন নিষ্ঠুর!

হইলে? যিনি এরূপ পরমকরুণ, তিনি নিজজন ব্রজবাসী ও দাসীগণের মৃত্যুর কারণ কি প্রকারে হইবেন? ইহা অতিশয় বিস্ময়কর ব্যাপার। নিজ আজ্ঞারূপবেদবিহিত যজ্ঞীয় হিংসা নিন্দা করায় বুদ্ধদেবের অদ্ভুত চরিত্র প্রকটিত হইয়াছে, সেইরূপ তুমিও আমাদের প্রেম নিজে প্রার্থনা করিয়া পরে তাহা উপেক্ষা করিয়া মথুরায় গমন করায় অদ্ভুত চরিত্রই প্রকাশ করিয়াছ। ১৩৬

পরিক্লেশম্লেচ্ছান্ সমদমধুপালী-মধুরয়া
নিকৃন্তন্ নেত্রান্তপ্রণয়রচনা-খড়্গলতয়া।
ক্ষমাসন্নঃ কল্কিন্নিহ চতুরগোপাহিতরুচিঃ
স্বদেশং কুর্ব্বীথাঃ পরিমুদিতধীরাধিকমিদম্ ॥ ১৩৭

পরিক্লেশম্লেচ্ছানিতি। কল্কিন্ (ইতি সম্বোধনং) (ইহ) বৃন্দাবনে সংসারে চ) সমদমধুপালী-মধুরয়া (মদমত্তা যা ভ্রমরপঙ্‌ক্তিঃ তদ্বৎ মধুরয়া মনোজ্ঞয়া) নেত্রান্ত-প্রণয়রচনা-খড়্গলতয়া (নেত্রান্তেষু অপাঙ্গেষু যা প্রণয়রচনা প্রেমপরিস্পন্দঃ 'রচনা স্যাৎ পরিস্পন্দ' ইত্যমরঃ, সৈব খড়্গ-লতা তয়া, প্রেমতরঙ্গিতাপাঙ্গভঙ্গ্যেতি ভাবঃ) পরিক্লেশম্লেচ্ছান্ (অস্মাকং সম্যগ্ বিরহজনিতসন্তাপা এব ম্লেচ্ছাঃ তান্) নিকৃন্তন্ (নাশয়ন্। পক্ষে সাতিশয়ক্লেশদায়িনো যে ম্লেচ্ছাঃ আচারহীনাঃ নীচজাতিভেদাঃ, তল্লক্ষণমমরটীকায়াং। 'গোমাংসভক্ষকো যস্তু লোকবাহ্যঞ্চ ভাষতে সর্ব্বাচারবিহীনোঽসৌ ম্লেচ্ছ ইত্যভিধীয়তে' তান্, নেত্রান্তপ্রেম-কটাক্ষা ইব তীক্ষ্ণা যা অসিলতা তয়া নিকৃন্তন্) চতুরগোপাহিতরুচিঃ (চতুরেষু নিগূঢ়লীলারসজ্ঞেষু গোপেষু সুবল-মধুমঙ্গলাদিষু আহিতা স্থাপিতা রুচিঃ প্রণয়ঃ যেন সঃ। পক্ষে চকারাশ্লেষেণ ব্যাখ্যায়াং 'চ' ইতি পৃথক্‌পদং

পাদপূরণে তুরগেন অশ্বেন উপাহিতা জনিতা রুচিঃ কান্তিঃ যস্ত সঃ অশ্বারূঢ়ঃ সন্নিত্যর্থঃ ), ত্বং আসন্নঃ ( উপস্থিতঃ পক্ষে অবতীর্ণঃ ) ইদং স্ব-দেশং ( বৃন্দাবনং সম্ভলগ্রামং বা ) পরিমুদিতধীরাধিকং ( পরিমুদিতা আনন্দিতা ধীর্বুদ্ধির্যস্যাঃ তথাভূতা রাধিকা যত্র তাদৃশং। পক্ষে প্রহৃষ্টাঃ ধীরাঃ ভক্তাঃ অধিকা যত্র তাদৃশং ) কুর্ব্বীথাঃ ( কুরু )। যথাহি কল্কী আবির্ভূতঃ সদাচারহীনান্ ম্লেচ্ছানসিনা ছিনত্তি তদ্বত্ত্বমস্মাকং বিরহ-সন্তাপানপহুদ। অত্র ক্লেশাঃ ম্লেচ্ছত্বেনোৎপ্রেক্ষস্তে, মহাবিরহদশায়াং ত্যক্তলোকধর্ম্মব্যবহারত্বাদিতি ভাবঃ। তথাহি শ্রীভাগবতে—'মদর্থে ত্যক্তদৈহিকাঃ'। 'তে ত্যক্তলোকধর্ম্মাশ্চ' ইতি চ। অস্মিন্ শ্লোকে দশাবতারকথা সমাপ্তা। ১৩৭

অনুবাদ। হে কল্কিন্ প্রমত্ত ভ্রমর সমূহের মত মনোজ্ঞ অপাঙ্গ ভঙ্গীতে প্রেম-প্রকাশরূপ অসিলতা অর্থাৎ প্রেমতরঙ্গিত অপাঙ্গ-ভঙ্গীরূপ অসি দ্বারা আমাদের বিরহ-সন্তাপরূপ ম্লেচ্ছ সকলকে নাশপূর্ব্বক চতুর অর্থাৎ নিগূঢ় লীলারসিক নর্ম্মসহচর সুবল-মধুমঙ্গলাদির প্রতি প্রণয় প্রদর্শন করিয়া তুমি এই বৃন্দাবনে আগমন কর ও নিজদেশে যাহাতে রাধিকার আনন্দ উপজাত হয় তদ্রূপ বিধান কর—তাহাকে সুখী কর।

পক্ষে। হে কল্কিন্ প্রমত্ত মধুপসমূহের মত মনোহর তীক্ষ্ণ অসিলতা দ্বারা সম্যক্ ক্লেশদায়ী আচারহীন ম্লেচ্ছগণকে ছিন্ন কর। তুমি অবতার গ্রহণপূর্ব্বক অশ্বারূঢ় হইয়া এই আর্য্য ভূমিতে যাহাতে তোমার আবির্ভাবে আনন্দিত ভক্তের সংখ্যা বৃদ্ধি প্রাপ্ত হয়, সেইরূপ বিধান কর অর্থাৎ পাপভার হইতে এই স্বীয় কৃপাচিহ্নিত আর্য্যভূমিকে মুক্ত কর। ১৩৭

ইতিপ্রেমোদগাঢ়স্থপুটিতবচোভঙ্গিরখিলং
ক্ষমাবেদ্য ক্লিদ্যন্মুখপরিসরো লোচনজলৈঃ।
ততো গোবিন্দস্য প্রতিচরণমাধ্বীকপদবীং
উপাসীনো দৃগ্‌ভ্যাং ক্ষণমবদধীথাঃ খগপতে ! ॥ ১৩৮

হত।।৩। খগপতে ( হে পক্ষিশ্রেষ্ঠ হংস ) ত্বং ইতি ( এবং ) প্রেমোদগাঢ়স্থপুটিতবচোভঙ্গিঃ ( প্রেম্না প্রণয়েন উদ্‌গাঢ়ং সাতিশয়ং স্থপুটিতা বিষমভাবাপন্না বচসাং বাক্যানাং ভঙ্গিঃ যস্য তথাভূতঃ ) লোচনজলৈঃ ( অশ্রুভিঃ ) ক্লিদ্যন্মুখপরিসরঃ ( ক্লিদ্যন্‌ আর্দ্রীভবন্‌ মুখপ্রদেশঃ যস্য তথাভূতঃ সন্‌ ) অখিলং ( সকলং ) আবেদ্য ( বিজ্ঞাপ্য ) ততঃ (তদনন্তরং ) গোবিন্দস্য প্রতিচরণমাধ্বীক-পদবীং ( প্রতি চরণয়োঃ মধুময়ীং পদবীং স্মৃতিং শরণমিতি যাবৎ মাধ্বীকাস্পদত্বাৎ) দৃগ্‌ভ্যাং (নয়নাভ্যাং) উপাসীনঃ ( চরণকমলয়োর্ন্যস্তদৃগ্‌ভৃঙ্গ ইতি ভাবঃ ) ক্ষণং ( অল্পকালং ) অবদধীথাঃ ( সাবধানং প্রতীক্ষস্বেতি ভাবঃ )।

প্রতিচরণমাধ্বীকপদবীমিতি। এতেন চরণয়োঃ কমলত্বং ধ্বনিতম্। একদেশবর্ত্তি-রূপকালঙ্কারোঽয়ং, যতঃ উপমেয়চরণযুগল এব শব্দোপাত্তঃ, উপমানং কমলস্য অর্থগম্যং মাধ্বীকেনোপমান-বোধকশব্দসত্ত্বাৎ। তল্লক্ষণমলঙ্কারকৌস্তুভে 'সমস্তবস্তুবিষয়মেকদেশবিবর্ত্তি চ, আরোপ্যমানশ্চারোপবিষয়ো যত্র শব্দগৌ ॥' ১৩৮

অনুবাদ। হে পক্ষিরাজ হংস, এই রূপ প্রেম দ্বারা সাতিশয় বিষম ভাবাপন্ন অর্থাৎ দুর্গম—দুই অর্থবোধক বাক্য-ভঙ্গিসহকারে নয়নজলে মুখ ধৌত করিয়া আমাদের সকল কথা তুমি নিবেদন করিও। তাহার পর শ্রীকৃষ্ণের চরণ-কমল দুটীতে তোমার নয়নভৃঙ্গ লগ্ন করিয়া ক্ষণকাল সেইভাবে তাঁহার প্রত্যুত্তর আশায় সাবধানে অবস্থান করিও। ১৩৮

প্রণেতব্যো দৃষ্টেরনুভব-পথং নন্দতনয়ো
বিধেয়া গোপীনাং স্মরপরিবৃতানামুপকৃতিঃ।
ইয়ং যামৈর্গম্যা চতুর! মথুরাপি ত্রিচতুরৈ-
রিতি দ্বৈধং নান্তঃ কলয় কলহংসীকুলপতে!॥ ১৩৯

প্রণেতব্য ইতি। চতুর, কলহংসীপতে (ইতি সম্বোধনদ্বয়ং) নন্দতনয়ঃ (শ্রীকৃষ্ণঃ) দৃষ্টেরনুভবপথং প্রণেতব্যঃ (দৃগ্‌ভ্যাং হৃদয়ে ধর্ত্তব্য ইতি ভাবঃ) স্মরপরিবৃতানাং (প্রেমপীড়িতানাং) গোপীনাং উপকৃতিঃ (উপকারঃ) বিধেয়া (কার্য্যা, অস্মাকং ত্বদ্বিরহার্ত্তানাং সন্দেশদানেনেতি ভাবঃ)। ইয়ং মথুরাপি ত্রিচতুরৈঃ যামৈঃ (প্রহরৈঃ) গম্যা (গমনীয়া, অনতি-বিলম্বেন ত্বং মথুরাং প্রাপ্স্যসীতি ভাবঃ)। ইতি (এবং বিচার্য্য) অন্তঃ (মনসি) দ্বৈধং (গমন-বিষয়ে বিতর্কং, গচ্ছামি ন বেতি সন্দেহং) ন কলয় (মা কুরু)। ১৩৯

অনুবাদ। হে চতুর, কলহংস! নন্দনন্দনকে নয়ন দ্বারা হৃদয়ে ধারণ করিও অর্থাৎ নয়নরূপ পান-পাত্র দ্বারা গ্রহণপূর্ব্বক সেই অনুপম রূপামৃত হৃদয়ে আস্বাদন করিও। প্রেমার্ত্ত-গোপীগণের উপকার করা তোমার কর্ত্তব্য। দেখ, এই মথুরাও তিন চার প্রহরের মধ্যে প্রাপ্ত হইবে অর্থাৎ তোমার সে স্থানে গমন করিতে বিশেষ বিলম্ব ও শ্রম হইবে না, সেই জন্য সে বিষয়ে মনে কোন দ্বিধা বা সন্দেহ করিও না। কারণ ইহাতে তোমারও কোন ক্লেশ হইবেনা অথচ আমাদের মহোপকার হইবে। তুমি চতুর—প্রেম-ব্যবহার বিষয়ে বিদগ্ধ, সেই জন্য তোমার নিকট আমাদের এই অনুরোধটী অগ্রাহ্য হইবে না বলিয়া আমি বিশ্বাস করি। ১৩৯

অপূর্ব্বা যস্যান্তর্বিলসতি মুদা সারসরুচি
র্বিবেক্তুং শক্যেতে সপদি মিলিতে যেন পয়সী।

**কথঙ্কারং যুক্তো ভবতু ভবতস্তস্য কৃতিনো**
**বিলম্বঃকাদম্বীরমণ। মথুরাসঙ্গমবিধৌ। ১৪০**

অপূর্ব্বেতি। কাদম্বীরমণ (হে হংসীবল্লভ) যস্য (তব) অন্তঃ (মনসি) মুদা (আনন্দেন) অপূর্ব্বা (অদ্ভুতা) সারসা (সরোবরসম্বন্ধিনী) রুচিঃ (অভিলাষঃ) বিলসতি (প্রকাশতে), যেন (ত্বয়া) সপদি (শীঘ্রং) মিলিতে পয়সী (ক্ষীরনীরে ইত্যর্থঃ) বিবেক্তুং (পৃথক্কর্ত্তুং) শক্যেতে (প্রভবতঃ), তস্য কৃতিনঃ (কার্য্যনিপুণস্য) ভবতঃ মথুরা-সঙ্গম-বিধৌ (মথুরাগমনবিষয়ে) বিলম্বঃ কথঙ্কারং যুক্তঃ (উচিতঃ) ভবতু, (নৈবোচিতমিত্যর্থঃ ত্বং শীঘ্রং গচ্ছ ইতি ফলিতার্থঃ)। ১৪০

অনুবাদ। হে হংসী বল্লভ, তোমার মনে সরোবরে বিচরণ করিবার অদ্ভুত অভিলাষ বিদ্যমান আছে, তুমি মিশ্রিত ক্ষীর-নীরে শীঘ্রই সার বস্তু দুগ্ধটী জলভাগ হইতে পৃথক করিতে সমর্থ, তুমি এতাদৃশ কার্য্যনিপুণ; মথুরাগমন বিষয়ে বিলম্ব করা তোমার উচিত নহে। অর্থাৎ তোমার শীঘ্র মথুরা গমন করা উচিত। ১৪০

**প্রপন্নঃ প্রেমাণং ভগবতি সদা ভাগবতভাক্**
**পরাচীনো জন্মাবধি ভবরসাদ্ভক্তিমধুরঃ।**
**চিরং কোঽপি শ্রীমান্ জয়তি বিদিতঃ সাকরতয়া**
**ধুরীণো বীরাণামধিধরণি বৈয়াসকিরিব। ১৪১**

আচার্য্যং শ্রীসনাতনগোস্বামিচরণং গুরুত্বেন নমস্কৃত্য শ্রীগ্রন্থমুপসংহরতি প্রপন্ন ইতি। ভগবতি (শ্রীকৃষ্ণে) প্রেমাণং প্রপন্নঃ (প্রেমবান্) সদা ভাগবতভাক্ (শ্রীভাগবতং শাস্ত্রং ভজতি আস্বাদয়তি ভাগবত-রসিক ইত্যর্থঃ, পক্ষে নিরন্তরং ভাগবতান্ ভক্তান ভজতি সেবতে যঃ সঃ)

জন্মাবধি (আজন্ম) ভবরসাৎ ( সংসারসুখাস্বাদনাৎ ) পরাচীনঃ ( পরাঙ্ মুখঃ অন্তর্দৃষ্টিত্বাৎ ) ভক্তিমধুরঃ ( ভক্ত্যা মধুরঃ জন-মনোহরঃ ) সাকরতয়া ('সাকরমল্লিকঃ' ইতি গৌড়েশ্বরপ্রদত্তোপাধিবিশেষঃ তত্তয়া ) বিদিতঃ (বিখ্যাতঃ ) বৈয়াসকিরিব (ব্যাসনন্দন শ্রীশুকদেববৎ) বীরাণাং (জ্ঞানভক্তি-বৈরাগ্যাদিনা শ্রেষ্ঠানাং) ধুরীণঃ (চূড়ামণিঃ অগ্রণীঃ) কোঽপি (অনির্ব্বচনীয়ঃ অনন্তগুণাস্পদত্বাৎ ) শ্রীমান্ ( শ্রীযুক্তঃ ) অধিধরণি ( ধরণ্যাং ) জয়তি ( সর্ব্বোৎকর্ষেণ বর্ত্ততে )।

অস্মিন্ শ্লোকে ভঙ্গ্যা শ্রীসনাতনগোস্বামিচরণানাং প্রেম-বৈরাগ্যাদ্যনন্তগুণ-গরিমা ধ্বন্যতে, উক্তং হি ধ্বন্যালোকে, 'সারভূতো হ্যর্থঃ স্বশব্দানভিধেয়ত্বেন প্রকাশিতঃ সুতরামেব শোভামাবহতি। প্রসিদ্ধি-শ্চেয়মস্ত্যেববিদগ্ধবিদ্বৎপরিষৎসু যদভিমততরং বস্তু ব্যঙ্গ্যত্বেন প্রকাশ্যতে ন সাক্ষাচ্ছব্দ-বাচ্যত্বেনেতি।' ঐতরেয় শ্রুতাবপি 'তস্মাদিদন্দ্রো নামেদন্দ্রো হ বৈ নাম। তমিদন্দ্রং সন্তমিন্দ্রমিত্যাচক্ষতে পরোক্ষেণ, পরোক্ষপ্রিয়া ইব হি দেবাঃ পরোক্ষপ্রিয়া ইব হি দেবাঃ' ।৩।২৩।১৪। তথাহি শাঙ্করভাষ্যে 'পূজ্যতমত্বাৎ প্রত্যক্ষনামগ্রহণভয়াৎ'। পরমেশ্বরস্য 'ইদন্দ্র'ত্বেন প্রসিদ্ধেঽপীন্দ্রত্বেনাভিধানবদত্র শ্রীসনাতনগোস্বামিপাদানাং শ্রীগুরুত্বেন সাক্ষান্নাম্না নাভিহিতঃ ). স্মৃতিরপি

'আত্মনাম গুরোর্নাম নামাতিকৃপণস্য চ।
অভিশপ্তস্য যন্নাম ন গৃহ্নীয়াৎ কদাচন'।

জয়তীতি। 'জি' ধাতোরত্রাকর্ম্মকত্বাৎ নমস্কারোঽপি ব্যজ্যতে, 'স্বাপকর্ষবোধানুকূলব্যাপারবিশেষো নমস্কার, ইতি ন্যায়াৎ। তেন শ্রীমদ্-গ্রন্থকর্ত্তুর্বাচিক-নমস্কার-সিদ্ধিরিতি বাচ্যম্। যদ্বা 'জয়তি' নিত্যোৎকর্ষ-মাত্রাবির্ভাবয়তাদিতি, প্রার্থনায়াং লোডর্থে লট্ বিধানাৎ। ১৪১

অনুবাদ। যিনি ভগবান্ শ্রীকৃষ্ণে প্রেমবান্, সর্ব্বদা ভাগবতরসমগ্ন বা ভক্তগণের প্রতি ভক্তিমান্, আজন্ম প্রাকৃত জড়বিষয়রসাস্বাদে বিমুখ, ভক্তি দ্বারা যিনি নিখিল মানবের মনোহরণ করেন, যিনি গৌড়েশ্বর প্রদত্ত পরম সম্মান-সূচক উপাধি প্রাপ্ত হইয়া 'সাকর মল্লিক' নামে বিশ্বে বিদিত, ব্যাসনন্দন ভাগবতপরমহংসচূড়ামণি শ্রীশুকদেবের মত যিনি জ্ঞান-ভক্তি বৈরাগ্যশীলগণের মুকুটমণি, সেই অনির্ব্বচনীয় গুণাধার শ্রীযুক্ত 'কেহ' জগতে পরমোৎকর্ষে বর্ত্তমান্ আছেন।

এই শ্লোকে শ্রীপাদ রূপগোস্বামি-মহোদয় তদীয় শ্রীগুরুদেব ও জ্যেষ্ঠ-ভ্রাতা শ্রীসনাতনগোস্বামি-চরণকে পরম শ্রদ্ধাভরে নমস্কারপূর্ব্বক গ্রন্থ সমাপ্ত করিয়াছেন। শ্রীকৃষ্ণদাস কবিরাজ-গোস্বামিপাদকৃত শ্রীচৈতন্য চরিতামৃতের মধ্যলীলার প্রথম পরিচ্ছেদে শ্রীমন্মহাপ্রভুর সহিত শ্রীপাদ রূপ-সনাতনগোস্বামি-যুগলের রামকেলিতে মিলন-প্রসঙ্গ বর্ণিত হইয়াছে। সেখানে উক্ত আছে,—

'তাঁহা দুইজন জানাইল প্রভুর গোচরে।
রূপ সাকরমল্লিক আইলা তোমা দেখিবারে।'

পুনশ্চ,—

'শুনি মহাপ্রভু কহে শুন রূপ-দবীর খাস
তুমি দুই ভাই মোর পুরাতন দাস।'

এখানে 'দবীর খাস' শ্রীরূপ গোস্বামিপাদের গৌড়েশ্বর প্রদত্ত উপাধি ও 'সাকরমল্লিক' শ্রীসনাতনগোস্বামিপাদের উপাধি বুঝিতে হইবে। কারণ গ্রন্থ শেষে শ্রীপাদরূপগোস্বামী তদীয় পূজ্যতম অগ্রজ-বর্য্যকে 'সাকর' বলিয়া উল্লেখ করায় সকল সন্দেহের নিরসন হইল। অনেকে এ বিষয়ে উপাধি-পরিবর্ত্তনরূপ ভ্রমে পতিত হইয়াছেন।

শ্রীচৈতন্যভাগবতেও উক্ত আছে,

'শাকরমল্লিক আর রূপ দুই ভাই,
দুই প্রতি কৃপাদৃষ্টে চাহিলা গোসাঞি।
'শাকরমল্লিক নাম ঘুচাইয়া তান।
সনাতন অবধূত থ্ইলেন নাম'।
'দবিরখাসেরে প্রভু বলিতে লাগিলা
এখনে তোমার কৃষ্ণপ্রেমভক্তি হৈলা'।

অন্ত্যখণ্ড ৯ম অধ্যায়।

মূল শ্লোকে "শ্রীমান্" শব্দে শোভা বা সম্পত্তিযুক্ত বুঝায়। সকল সম্পত্তি মধ্যে প্রেমই শ্রেষ্ঠ। সেই জন্য শ্রীমন্ মহাপ্রভু শ্রীপাদ রামানন্দকে জিজ্ঞাসা করিলে তিনি বলিয়াছিলেন,—

'সম্পত্তি মধ্যে জীবের কোন্ সম্পত্তি গণি
রাধাকৃষ্ণ-প্রেম যার সেই বড় ধনী।'

কিম্বা স্কন্দপুরাণানুসারে,—

সর্ব্বেষাং অতুলা প্রীতিরনুরাগস্তথা ত্বয়ি।
জনকত্বাৎ তয়োর্বাপি ততঃ শ্রীমান্ হি গীয়তে॥

এইরূপ অর্থে তিনি সকল জনের প্রীত্যাস্পদ বলিয়াও 'শ্রীমান' শব্দে অভিহিত হইতে পারেন।

শ্রীপাদ সনাতনের সংসার-আশ্রম ত্যাগের পূর্ব্বেই শ্রীভাগবত শাস্ত্রে প্রীতি জানা যায়। শ্রীজীব গোস্বামিপাদ লঘুতোষণী টীকায় বলিয়াছেন,

'যে শ্রীভাগবতং প্রাপ্য স্বপ্নে প্রাতশ্চ জাগরে
স্বপ্নদৃষ্টাদেব বিপ্রাৎ প্রথমে বয়সি স্থিতাঃ,
মমজ্জুঃ শ্রীভগবতঃ প্রেমামৃত-মহাম্বুধৌ।
তেষামেব হি লেখোঽয়ং শ্রীসনাতন-নামিনাং।'

শ্রীভক্তি রত্নাকরেও দৃষ্ট হয় :—

'শ্রীসনাতনের অতি অদ্ভুত চরিত।
শ্রীমদ্ভাগবতে যার অতিশয় প্রীত॥
প্রথম বয়সে স্বপ্নে এক বিপ্রবর।
শ্রীমদ্ভাগবত দেই আনন্দ অন্তর॥
স্বপ্ন ভঙ্গে সনাতন ব্যাকুল হইলা।
প্রাতে সেই বিপ্র শ্রীমদ্ভাগবত দিলা॥
পাইয়া শ্রীভাগবত মহাহর্ষ চিতে।
মগ্ন হৈলা প্রভু-প্রেমামৃত সমুদ্রেতে॥' ইত্যাদি।

সেই জন্যই মূল শ্লোকে 'ভাগবতভাক্' পদ-প্রয়োগ দৃষ্ট হয়। ভক্তগণের প্রতিও তাঁহার সাতিশয় আদর প্রদর্শন ভক্তিরত্নাকর হইতে জ্ঞাত হওয়া যায়,—

'বৈষ্ণব-সম্প্রদায়গণে রূপসনাতন।
যেরূপ আদরে তাহা না হয় বর্ণন।
নবদ্বীপ হৈতে আইসে বিপ্রগণ যত।
কহিতে না পারি তা' সবারে ভক্তি কত'।

শ্রীমন্মহাপ্রভুর সহিত সাক্ষাদ্দর্শনের পূর্ব্ব হইতেই শ্রীপাদ রাজকার্য্যে নিযুক্ত হইয়া ভাগবতাদি শাস্ত্র আলোচনায় কাল যাপন করিতেন, যথা

'ইন্দ্রসম সনাতন-রূপের সভাতে
আইসে শাস্ত্রজ্ঞগণ নানা দেশ হৈতে।
গায়ক বাদক নর্ত্তকাদি কবিগণ।
সর্ব্বদেশী সকলে নিযুক্ত সর্ব্বক্ষণ।
নিরন্তর করেন অনেক অর্থ-ব্যয়
কোনরূপে কাক অসম্মান নাহি হয়।

সদা সর্ব্বশাস্ত্র চর্চ্চা করে দুইজন।
অনায়াসে করে দোহে খণ্ডন স্থাপন। ১৪১

রসানামাধারৈরপরিচিতদোষঃ সহৃদয়ৈ-
মু্রারাতি-ক্রীড়ানিবিড়ঘটনারূপসহিতঃ।
প্রবন্ধোঽয়ং বন্ধোরখিলজগতাং তস্য সরসাং
প্রভোরন্তঃ সান্দ্রাং প্রমদলহরীং পল্লবয়তু। ১৪২

ইতি শ্রীরূপগোস্বামি-বিরচিতংহংসদূতাখ্যং কাব্যং সমাপ্তম্।

অধুনোপসংহারে শ্রীরূপগোস্বামিচরণঃ স্বয়ংভগবতঃ লীলাপুরুষোত্তমস্য শ্রীকৃষ্ণস্য পরমপ্রসাদবিশেষমেব গ্রন্থরচনায়াঃফলত্বেনাশংসতে, 'তস্মিন্ তুষ্টে জগত্তুষ্টমিতি ন্যায়েন রসানামিতি। সহৃদয়ৈঃ (কাব্যরসজ্ঞৈঃ) রসানামাধারৈঃ (ভক্তিরসিকৈঃ) অপরিচিতদোষঃ (অজ্ঞাতঃ দোষঃ রসভাবালঙ্কারাদীনাং বিচ্যুতিলক্ষণা ত্রুটী যত্র, যদ্বা দোষশব্দেন প্রসিদ্ধ-শ্রবণকটুত্বাদয়ঃ গৃহ্যন্তে তে যত্র ন সন্তি তথোক্তঃ) মুরারাতি-ক্রীড়ানিবিড়-ঘটনারূপসহিতঃ (মুরারাতেঃ শ্রীকৃষ্ণস্য ক্রীড়া অন্যদনুসন্ধানরহিতার্ত্তক-চেষ্টিতবল্লীলারূপা যা নিবিড়ঘটনা গহনব্যপারবিশেষঃ তস্যাঃ রূপেণ শ্লোকেন সহিতঃ যুক্তঃ) অয়ং প্রবন্ধঃ (হংসদূতাখ্যঃ কাব্যগ্রন্থঃ) অখিলজগতাং বন্ধোঃ (সর্ব্বভূতসুহৃদঃ 'সুহৃদং সর্ব্বভূতানাং জ্ঞাত্বা মাং শান্তিমৃচ্ছতীতি গীতোপনিষদি। 'ভুবনৈকবন্ধো' ইতি শ্রীকৃষ্ণকর্ণামৃতে চ) তস্য (প্রসিদ্ধস্য) প্রভোঃ (রসকেলিকলানাট্যনায়কস্য 'অধিভূর্নায়কো নেতা প্রভুঃ পরি-বৃঢোঽধিপ' ইত্যমরঃ) অন্তঃ (মনসি) সান্দ্রাং (নিবিড়াং) সরসাং (মধুরাং) প্রমদলহরীং (আনন্দতরঙ্গং) পল্লবয়তু (বিতনোতু)॥ ১৪২

শ্রীকৃষ্ণবিরহোন্মত্তাঃ প্রেম্মার্ত্তিভরভাবিতাঃ,
গোপ্যঃ যং মেনিরে হংসং বন্দে দূতং নমামি তং।

'মাধুর্য্য-বারিধেরম্বাদমন্দধ্বনিনির্ভরাৎ।
পদ্যাদর্থমণীন্লেশে গ্রহীতুমপি দীনধীঃ'।

'আনন্দ চন্দ্রিকা'

ইতি শ্রীহংসদূতটীকা সমাপ্তা।

অনুবাদ। সহৃদয় কাব্যরসজ্ঞগণ ও ভক্তিরসিকগণের এই গ্রন্থে কোন রস ভাবালঙ্কারাদির বিচ্যুতি-লক্ষণ দোষ বা শ্রবণ-কটুতাদি নিবন্ধন প্রসিদ্ধ কাব্যদোষ অনুভূত হইবে না। (শ্রীরূপগোস্বামিপাদ দৈন্যের খনি, তাঁহার বাক্যের তাৎপর্য্য এই যে তিনি যন্ত্র মাত্র, শ্রীকৃষ্ণের প্রেরণাতেই গ্রন্থ প্রণীত হইয়াছে, সেইজন্য ভক্তগণের নিকট ইহা নির্দোষ হওয়াই যুক্তিযুক্ত। ইহা তাঁহার শ্রীভগবানের প্রেরণায় বিশ্বাসই অভিব্যক্ত করিতেছে।) রসিকশেখর শ্রীকৃষ্ণের নিগূঢ় মধুররসময় লীলাবিষয়ক শ্লোক-সমূহে শোভিত, এই কাব্য গ্রন্থ নিখিলবিশ্বের পরম ও ঐকমাত্র বন্ধু, সেই বৃন্দাবনীয় লীলা-নাট্যের নায়ক-চূড়ামণির হৃদয়ে নিবিড় ও মধুর আনন্দতরঙ্গ বিস্তার করুক; ইহাই শ্রীপাদ গ্রন্থকার মহোদয় তদীয় কাব্যনির্ম্মাণের ফলরূপে প্রার্থনা করিতেছেন। শ্রীকৃষ্ণ যিনি স্বয়ংই আনন্দঘন, তিনি যদি তদীয় প্রিয়তমা শ্রীরাধিকা ও শ্রীব্রজসুন্দরীগণের মহাভাবময়লীলাবর্ণনে আনন্দ অনুভব করেন, তাহা হইলে তিনি ধন্য হইবেন। বিশ্বেশ্বরের আনন্দেই বিশ্বের আনন্দ।

শ্রীহংসদূতের অনুবাদ সমাপ্ত।

শ্রীকৃষ্ণার্পণমস্তু